وَوَهَبْنَا لَهُ مِنْ رَّحْمَتِنَآ أَخَاهُ هٰرُونَ نَبِيًّا ۝ وَاذْكُرْ

অঅহাব্‌না- লাহু মের্‌রাহ্‌মাতেনা— আখা-হো .হা-রূনা নাবীয়্যা-। অজ্‌কোর্‌

আর আমি ( সাহায্য ) দান করিয়াছিলাম মুছাকে নিজের রহমত হইতে তাহার ভ্রাতা হারুণকে পয়গাম্বর করিয়া। আর হে নবী! ) স্মরণ কর

فِى الْكِتٰبِ إِسْمٰعِيلَ ۚ إِنَّهُ كَانَ صَادِقَ الْوَعْدِ وَكَانَ رَسُولًا نَّبِيًّا ۝

ফেল্‌-কেতা-বে এছ্‌মা-য়ীল, ইন্‌নাহু কা-না ছা-দেকাল্‌ অ'-দে অকা-না রাছূলান্‌নাবীয়্যা-।

কোরআনোক্ত এছমাইলের কথা(ও), এছমাইল ছিল ওয়াদায় ( বড় ) সত্য আর ( এছমাইল ) ছিল ( আমার ) প্রেরিত পয়গাম্বর।

وَكَانَ يَأْمُرُ أَهْلَهُ بِالصَّلٰوةِ وَالزَّكٰوةِ ۖ وَكَانَ عِنْدَ رَبِّهِ

অকা-না য়্যা'-মোরো আহ্‌লাহু বেছ্‌ছালা-তে অয্‌যাকা-তে, অকা-না এন্দা রাব্বেহী

আর ( এছমাইল ) নিজের পরিবারবর্গকে নামাজ ও জাকাতের ( জন্য ) তম্বী করিতে থাকিত, আর ( এছমাইল ) নিজের প্রভুর দরবারে

مَرْضِيًّا ۝ وَاذْكُرْ فِى الْكِتٰبِ إِدْرِيسَ ۚ إِنَّهُ كَانَ صِدِّيقًا نَّبِيًّا ۝

মার্‌দ্বীয়্যা-। অজ্‌কোর্‌ ফেল্‌-কেতা-বে এদ্‌রীছ, ইন্‌নাহু কা-না ছেদ্দীকান্‌নাবীয়্যাঙ,—

প্রিয়পাত্র ছিল। আর ( হে নবি! ) কোরআনোক্ত ইদরীছের কথা(ও) স্মরণ কর, ইদরীছ(ও) ছিল অতি সত্যবাদী ( বান্দা ও ) পয়গাম্বর,—

وَرَفَعْنٰهُ مَكَانًا عَلِيًّا ۝ أُولٰٓئِكَ الَّذِينَ أَنْعَمَ اللّٰهُ

অরাফা'-না-হো মাকা-নান্‌ আলীয়্যা-। উলা—একাল্‌লাজীনা আন্‌আমাল্‌লা-হো

আর আমি ইদরীছকে ( ভূলোক হইতে ) তুলিয়া লইয়া অতি উচ্চস্থানে ( বেহেশ্‌ত )-এ লইয়া দাখিল করিয়াছি। (১২) ইহারাই আল্লাহ্‌ অনুকম্পা ( প্রকাশ ) করিয়াছেন

(১২) এই অনুবাদ সেই লোকদিগের খেয়ালেরই অনুযায়ী, যাহারা বিশ্বাস পোষণ করে যে, হজরত ইদরীছকে জীবিত অবস্থাই বেহেশ্‌তে পৌছিয়া দেওয়া হইয়াছে এবং হজরত ইদরীছ এখনও বেহেশ্‌তে জীবিত অবস্থায় রহিয়াছেন। আর কেহ কেহ বলেন, হজরত ইদরীছকে চতুর্থ অথবা ষষ্ঠ আছমানে উঠাইয়া লওয়া হইয়াছে। কিন্তু এ সমস্ত বর্ণনাই দুর্ব্বল। যথাকথা ত এই হইতেছে যে, وَرَفَعْنٰهُ مَكَانًا عَلِيًّا "অরাফা'-না-হো মাকা-নান্‌ আলীয়্যা-" হইতে মর্ম্ম দাঁড়াইতেছে—"আমি উহার দর্জ্জা উচ্চ করিয়াছি।" কারণ, ইদরীছ—নবী ছিল।

আর ভাষ্যকারগণ বলেন, "হজরত ইদরীছের প্রতি ত্রিশটী ছহিফা নাজেল হইয়াছিল। হজরত ইদরীছ লিখন-প্রণালীর আবিষ্কারক, জ্যোতিষ ও গণিত বিদ্যা হজরত ইদরীছ কর্ত্তৃক আবিষ্কৃত সূচি শিল্পের আবিষ্কর্ত্তাও হজরত ইদরীছ।"

عَلَيْهِمْ مِنَ النَّبِيِّنَ مِنْ ذُرِّيَّةِ آدَمَ وَمِمَّنْ حَمَلْنَا مَعَ

আলায়্হিম্ মেনান্নাবীয়্যীনা মেন্ জোর্রীয়্যাতে আ-দামা, অমেম্মান্ হামাল্না- মাআ

যাহাদের প্রতি ( এই ) নবীগণ আদমের বংশধর, আর তাহাদের বংশধর যাহাদিগকে আমি ( তুফানের সময়ে নৌকায় ) উঠাইয়া লইয়াছিলাম নূহের

نُوحٍ وَمِنْ ذُرِّيَّةِ إِبْرٰهِيمَ وَإِسْرَآءِيلَ وَمِمَّنْ هَدَيْنَا

নূহেঁও, অমেন্ জোর্রীয়্যাতে এব্‌রা-হীমা অএছ্‌রা—য়ীলা, অমেম্মান্ হাদায়্না-

সঙ্গে, আর এবরাহীম ও এছরায়ীলের বংশধর, আর সেই লোকদিগের মধ্যেকার যাহাদিগকে আমি সোজা পথ দেখাইয়াছি

وَاجْتَبَيْنَا إِذَا تُتْلٰى عَلَيْهِمْ اٰيٰتُ الرَّحْمٰنِ خَرُّوا

অজ্‌তাবায়্না-, এজা- তোৎলা- আলায়্হিম্ আ-য়্যা-তোর্রাহ্‌মা-নে খার্‌রূ

এবং আমি টানিয়া লইয়াছি উহাদিগকে নিজের দিকে, (১৩) যখনই ( যখনই খোদায়ে ) রহ্‌মানের আয়তগুলি উহাদিগকে পড়িয়া শুনানো যাইত ( তখনই তখনই ) উহারা পড়িয়া যাইত

سُجَّدًا وَّبُكِيًّا ۩ فَخَلَفَ مِنْ بَعْدِهِمْ خَلْفٌ اَضَاعُوا الصَّلٰوةَ

ছোজ্জাদাঙ্ অবোকীয়্যা-। ফাখালাফা মেম্ বা'-দেহিম্ খাল্‌ফোন্ আদ্বা-ওছ্‌ছালা-তা

ছেজ্‌দায় ও কাঁদিয়া ফেলিত। অনন্তর ইহাদের পরে ( এরূপ ) কুলোক ইহাদের স্থলাভিষিক্ত হইল যাহারা নামাজকে নষ্ট করিয়া বসিল

وَاتَّبَعُوا الشَّهَوٰتِ فَسَوْفَ يَلْقَوْنَ غَيًّا ۙ اِلَّا مَنْ تَابَ

অত্তাবাওশ্‌শাহাওয়া-তে ফাছাও্‌ফা য়্যাল্‌ক্বনা গায়্য়্যা-। ইল্লা- মান্ তা-বা

এবং অসদিচ্ছার পিছনে পড়িয়া গেল অপিচ শীঘ্রই উহারা গই ( নামক দোজখ )-এর সাক্ষাৎ করিবে :— কিন্তু যে ব্যক্তি তওবাহ্ করিল

وَاٰمَنَ وَعَمِلَ صَالِحًا فَاُولٰٓئِكَ يَدْخُلُوْنَ الْجَنَّةَ

অআ-মানা অআমেলা ছা-লেহান্ ফাউলা—একা য়্যাদ্‌খোলুনাল্ জান্নাতা

ও ঈমান আনিল এবং সৎকাজ করিল তবে এই শ্রেণীর লোকেরা বেহেশ্‌তে প্রবেশ করিবে

ষোড়শ পারা

হজরত ইদরীছ হজরত নূহ পয়গাম্বরের প্রোপিতামহ হইতেন। হজরত ইদরীছের আসল নাম হইতেছে—এখ্‌নুখ, এবং "দরছ ও তদরীছ" অর্থাৎ "শিক্ষা ও শিক্ষাদান"-এর জন্য ইনি ইদরীছ নামে খ্যাত হন। হজরত নূহের নছব-নামা হজরত ইদরীছ পর্য্যন্ত এইভাবে পৌঁছায় :—নূহের পিতা—মালক্, মালকের পিতা—মতাঅশ্‌লাখ্, মতাঅশ্‌লাখের পিতা—এখ্‌নুখ, অর্থাৎ ইদরীছ।

(১৩) মর্ম্ম এই যে, এই সকল প্রশংসা ছাড়া ( যাহা প্রত্যেকের বর্ণনায় পৃথক পৃথকভাবে উল্লেখ রহিয়াছে ), সেই সকল পয়গাম্বরের পয়গাম্বরবংশ-সম্ভূত হওয়ার সম্মানও ছিল। আর ইহা ছাড়া ইঁহাদের বড় সম্মান এই ছিল যে, ইঁহারা স্বয়ং বরহক দীনের উপর ছিলেন এবং আল্লার মনোনীত বান্দা ছিলেন

وَلَا يُظْلَمُونَ شَيْئًا ۙ جَنّٰتِ عَدْنِ ِالَّتِىْ وَعَدَ الرَّحْمٰنُ عِبَادَهٗ

অলা- ইয়্যোজ্‌লামূনা শায়্‌আ। জান্নাতে আদ্‌নেনেল্লাতী অআদার্‌ রাহ্‌মা-নো এবা-দাহু

আর ইহাদের অনুমাত্রও অধিকার-বঞ্চিত করা হইবে না। (আর) বেহেশ্‌ত কী-ই চির বসবাসের বাগান যাহার ওয়াদা আল্লাহ্‌ নিজের বান্দাগণের সহিত

بِالْغَيْبِ ؕ اِنَّهٗ كَانَ وَعْدُهٗ مَاْتِيًّا ۝ لَا يَسْمَعُوْنَ فِيْهَا

বেল্‌-খায়্‌বে, ইন্‌নাহু কা-না অ'-দোহূ মা'-তীয়্যা-। লা- য়্যাছ্‌মাউনা ফী-হা'

গোপনে করিয়া রাখিয়াছেন, (আর) নিঃসন্দেহ তাঁহার ওয়াদা সম্মুখেই। বেহেশ্‌তে উহাদের কর্ণে প্রবেশ করিবে না

لَغْوًا اِلَّا سَلٰمًا ؕ وَلَهُمْ رِزْقُهُمْ فِيْهَا بُكْرَةً وَّعَشِيًّا ۝

লাগ্‌ওয়ান্‌ ইল্‌লা- ছালা-মান্‌, অলাহুম্‌ রেয্‌কোহুম্‌ ফী-হা- বোক্‌রাতাঙ্‌ অআশীয়্যা।

কোন খারাপ কথা কিন্তু (সকল দিক হইতে) ছালামই ছালাম(-এর শব্দ শুনিতে পাইবে), আর তথায় উহাদের খাদ্য সকাল ও সন্ধ্যায় (যখনই ইচ্ছা করিবে উহাদিগকে মিলিবে)। (১৪)

تِلْكَ الْجَنَّةُ الَّتِىْ نُوْرِثُ مِنْ عِبَادِنَا مَنْ كَانَ تَقِيًّا ۝

তেল্‌কাল্‌-জান্নাতোল্লাতী নূরেছো মেন্‌ এবা-দেনা- মান্‌ কা-না তাকীয়্যা-।

এই-ই (সেই) বেহেশ্‌ত আমার বান্দাগণের মধ্যেকার পরহেজগারদিগকে যাহার ওয়ারেছ বানাইব। (১৫)

وَمَا نَتَنَزَّلُ اِلَّا بِاَمْرِ رَبِّكَ ۚ لَهٗ مَا بَيْنَ اَيْدِيْنَا وَمَا خَلْفَنَا

অমা- নাতানায্‌যালো ইল্‌লা- বেআম্‌রে রাব্বেক্‌, লাহূ মা- বায়্‌না আয়্‌দীনা- অমা- খাল্‌ফানা-

আর আমরা (অর্থাৎ ফেরেশ্‌তাগণ হে নবী!) তোমার প্রভুর হুকুম ছাড়া (দুনিয়ায়) আসিতে সক্ষম নহি, তাঁহারই (হুকুমে) যাহা কিছু আমাদের সম্মুখে ঘটিবে আর যাহা কিছু আমাদের পশ্চাতে ঘটিয়াছে

وَمَا بَيْنَ ذٰلِكَ ۚ وَمَا كَانَ رَبُّكَ نَسِيًّا ۚ رَبُّ السَّمٰوٰتِ

অমা- বায়্‌না জা-লেক্‌, অমা- কা-না রাব্বোকা নাছীয়্যা-। রাব্বেছ্‌ছামা-ওয়া-তে

আর যাহা কিছু এতদুভয় সময়ের মধ্যবর্ত্তী সময়ে ঘটিবার রহিয়াছে, আর তোমার প্রভু (কোনও জিনিষ হইতে) অনবহিত নহেন। (১৬) (তিনিই) আছমানের প্রভু

(১৪) প্রচলিতের অনুরূপ "সকাল ও সন্ধ্যা" এজন্য ফর্ম্মিয়াছেন যে, প্রায়শঃই এই দুইটী সময় পানাহারের সময়।

(১৫) আল্লাহ্‌ হজরত আদম(আলাঃ)কে সৃজন করিয়া ইঁহার অবস্থানের জন্য ইঁহাকে বেহেশ্‌ত দান করেন। এই দিক দিয়া-ই তদীয় বেহেশ্‌তী সন্তানগণকে বেহেশ্‌তের ওয়ারেছ বলিয়া উল্লেখ করিয়াছেন।

(১৬) অহী আসিতে বিলম্ব হইলে হজরত রছুলে-খোদা চিন্তিত হইতেন। একদা তিনি হজরত জিব্রিলের নিকট এ-বিষয়ে অনুযোগও করিয়াছিলেন। তদুত্তরে হজরত জিব্রিলের পক্ষ হইতে আল্লাহ্‌

وَالْأَرْضِ وَمَا بَيْنَهُمَا فَاعْبُدْهُ وَاصْطَبِرْ لِعِبَادَتِهٖ ؕ

অল্-আর্‌দ্বে অমা- বায়্‌নাহোমা- ফা'-বোদ্‌হো ওয়াছ্‌তাবের্ লেএবা-দাতে হী,

ও জমীনের আর এতদুভয়ের মধ্যস্থলে যাহা যাহা রহিয়াছে ( সে সকলেরও প্রভু ) অতএব তুমি তাঁহারই এবাদতে লাগিয়া থাক আর বরদাশ্‌ত কর তাঁহার এবাদৎ করিতে ( যে কষ্ট সম্মুখে আসিবে সেই কষ্ট ),

هَلْ تَعْلَمُ لَهٗ سَمِيًّا ۞ وَيَقُوْلُ الْاِنْسَانُ ءَاِذَا مَا مِتُّ لَسَوْفَ

ع ৪/৭ রুকু হাল্ তা'-লামো লাহু ছামীয়্যা- ৡ অয়্যাকূলোল্ এন্‌ছা-নো আএজা- মা- মেত্তো লাছাওফা

তোমার জ্ঞানে তাঁহার মত কেহ আরও আছে কি ? আর ( যে ) লোক ( কেয়ামতের মোন্‌কের সে তাজ্জব ভাবে ) জিজ্ঞাসা করিয়া থাকে ( প্রকৃতপক্ষে ) যখন আমি মরিয়া যাইব তখনও কি আমি নিশ্চয়ই ( মৃত্তিকা হইতে )

اُخْرَجُ حَيًّا ۝ اَوَلَا يَذْكُرُ الْاِنْسَانُ اَنَّا خَلَقْنٰهُ

ওখ্‌রাজো হায়্‌য়্যা-। আওয়া লা- য়্যাজকোরোল্ এন্‌ছা-নো আন্‌না- খালাক্‌নাহো

বাহির করা যাইব ( পুনর্ব্বার ) জীবিত করিয়া ? মানুষ কি স্মরণ করে না যে আমি তাহাকে সৃজন করিয়াছিলাম

مِنْ قَبْلُ وَلَمْ يَكُ شَيْـًٔا ۝ فَوَرَبِّكَ لَنَحْشُرَنَّهُمْ

মেন্ কাব্‌লো অলাম্ য়্যাকো শায়্‌আ-। ফাও রাব্বেকা লানাহ্‌শোরান্‌নাহুম্

অগ্রে(ও) অথচ সে ( তখনই ) কিছুই ছিলই না। অতএব ( হে নবি ! ) তোমার প্রভুর ( অর্থাৎ আমার নিজের ) কছম যে আমি জড় করিব সমস্ত মানুষকে

وَالشَّيٰطِيْنَ ثُمَّ لَنُحْضِرَنَّهُمْ حَوْلَ جَهَنَّمَ جِثِيًّا ۞ ثُمَّ

অয়্‌শায়্যা-তীনা ছোম্মা লানোহ্‌দ্বেরান্‌নাহুম্ হাও্‌লা জাহান্নামা জেছীয়্যা-। ছোম্মা

আর ( উহাদের সাথে ) শয়তানদিগকে(ও নিজের নিকটে ) তারপর উহাদিগকে দোজখের কিনারে লইয়া উপস্থিত করিব উভয় হাঁটুতে বসা অবস্থায়। তারপর

لَنَنْزِعَنَّ مِنْ كُلِّ شِيْعَةٍ اَيُّهُمْ اَشَدُّ عَلَى الرَّحْمٰنِ

লানান্‌যেআন্‌না মেন্ কুল্লে শীআতেন্ আয়্‌ইয়্যোহুম্ আশাদ্দো আলার্‌রাহ্‌মা-নে

প্রত্যেক দলের মধ্য হইতে আমি তাহাদিগকে পৃথক ( বাহির করিয়া দাঁড় ) করিব যাহারা ( দুনিয়ায় খোদায়ে ) রহমান হইতে বহু

عِتِيًّا ۞ ثُمَّ لَنَحْنُ اَعْلَمُ بِالَّذِيْنَ هُمْ اَوْلٰى بِهَا صِلِيًّا ۝

এতীয়্যা-। ছোম্মা লানাহনো আ'-লামো বেল্লাজীনা হুম্ আও্‌লা- বেহা- ছেলীয়্যা-।

বক্র বক্র ফিরিত। তারপর যাহারা দোজখে দাখিল হওয়ার অধিকতর উপযোগী নিশ্চয় আমি তাহাদিগকে বিশেষরূপ জানি।

ফর্ম্মিয়াছিলেন যে, আমি আল্লার হুকুম ছাড়া অহী লইয়া আসিতে সক্ষম নহি। আল্লাহ কোনও কিছু হইতে অসতর্ক নহেন যে, আপনার প্রতি অহী প্রেরণ করিতে বিস্মৃত হইবেন ; বরং বান্দার অবস্থার দিক দিয়া তিনি যখন উচিত মনে করেন, অহী প্রেরণ করিয়া থাকেন।

وَاِنْ مِّنْكُمْ اِلَّا وَارِدُهَا ۚ كَانَ عَلٰى رَبِّكَ حَتْمًا مَّقْضِيًّا ۚ

অইম্ মেন্‌কুম্ ইল্লা- ওয়া-রেদোহা-, কা-না অলা- রাব্বেকা হাৎমাম্ মাক্‌দ্বীয়্যা- ।

আর ( হে আদম সন্তান ! ) তোমাদের মধ্যেকার কেহই ( এরূপ লোক ) নাই যে-ব্যক্তি দোজখের উপর হইয়া না যাইবে, ইহা ( এক ( ফয়ছালাকৃত ( অকাট্য ) ওয়াদা ( যাহার পূর্ণ করা ) তোমার প্রভুর প্রতি অবশ্যকরণীয় ।

ثُمَّ نُنَجِّى الَّذِيْنَ اتَّقَوْا وَّنَذَرُ الظّٰلِمِيْنَ فِيْهَا جِثِيًّا ۝ وَاِذَا

ছোম্মা নোনাজ্জেল্লাজীনাত্তাকাও অনাজারোজ্জা-লেমীনা ফী-হা- জ্বেছীয়্যা- । অএজা-

পুনশ্চ আমি পরহেজগারদিগকে রক্ষা করিব আর অবাধ্যগণকে উহাতে উভয় হাঁটু দ্বারা ( ঘিস্‌ড়ানো অবস্থায় ) ছাড়িব । (১৭) আর যখন

تُتْلٰى عَلَيْهِمْ اٰيٰتُنَا بَيِّنٰتٍ قَالَ الَّذِيْنَ كَفَرُوْا

তোৎলা- আলায়্‌হিম্ আ-য়্যা-তোনা- বায়্যেনা-তেন্ কা-লাল্লাজীনা কাফারূ

আমার সুস্পষ্ট সুস্পষ্ট আহ্‌কাম লোকদিগকে পড়িয়া শুনানো হয় তখন কাফেরগণ ( বিরক্তিভাবে ) জিজ্ঞাসা করিতে থাকে

لِلَّذِيْنَ اٰمَنُوْٓا اَىُّ الْفَرِيْقَيْنِ خَيْرٌ مَّقَامًا وَّاَحْسَنُ

লেল্লাজীনা আ-মানূ—, আয়্যিয়্যোল্ ফারীকায়নে খায়্‌রোম্ মাকা-মাও অআহ্‌ছানো

মুছলমানদিগকে যে, ( বল ত আমাদের ও তোমাদের ) উভয় দলের মধ্য হইতে গৃহ উত্তম কাহার আর অধিক গুরুত্বপূর্ণ

نَدِيًّا ۝ وَكَمْ اَهْلَكْنَا قَبْلَهُمْ مِّنْ قَرْنٍ هُمْ اَحْسَنُ اَثَاثًا

নাদীয়্যা- । অকাম্ আহ্‌লাক্‌না- কাব্‌লাহুম্ মেন্ কার্‌নেন্ হুম্ আহ্‌ছানো আছা-ছাও

কাহার বৈঠক । আর আমি ইহাদের অগ্রে বহু দলকে ধ্বংস করিয়া চুকিয়াছি যাহাদের সাজ-শয্যা এবং ( যাহাদের প্রকাশ্য ) নাম-নক্‌সা ( ইহাদের অপেক্ষা )

وَّرِءْيًا ۝ قُلْ مَنْ كَانَ فِى الضَّلٰلَةِ فَلْيَمْدُدْ لَهُ الرَّحْمٰنُ

অরে'-য়্যা- । কোল্ মান্ কা-না ফেদ্বদ্বালা-লাতে ফাল্-য়্যাম্‌দোদ্ লাহোর্‌রাহ্‌মা-নো

উত্তম ছিল । ( হে নবি ! ইহাদিগকে ) বল যে যে-ব্যক্তি গোমরাহীতে লিপ্ত রহিয়াছে ( খোদায়ে ) রহমান তাহাকে দিয়া যাইতেছেন

مَدًّا ۚ حَتّٰٓى اِذَا رَاَوْا مَا يُوْعَدُوْنَ اِمَّا الْعَذَابَ وَاِمَّا السَّاعَةَ ط

মাদ্‌দা- । হাৎতা— এজা- রাআও মা- ইউ্‌আদূনা এম্মাল্ আজা-বা অএম্মাছ্‌ছা-আতা,

অবকাশই, এ-পর্য্যন্ত যে যখন সেই জিনিষকে ( নিজেদের চোখে ) দেখিয়া লইবে যাহার ইহাদের সাথে ওয়াদা করা হইতেছে হয় ত আজাবের কিম্বা কেয়ামতের,

(১৭) মর্ম্ম এই যে, দোজখীগণ দোজখের কষ্ট বরদাশ্‌ত করিতে অক্ষম হইয়া যদি তথা হইতে পালাইতে ইচ্ছা করে, তাহা তাহাদের পক্ষে সম্ভব নহে ।

فسيعلمون من هو شر مكانا واضعف جندا ○

ফাছায়্যা'-লামূনা মান্‌ হোওয়া শার্‌রোম্‌ মাকা-নাঙ্‌ অআদ্‌আফো জোন্‌দা-।

তখন ইহাদের জানা হইয়া যাইবে যে কাহার গৃত কদর্য্য আর ( কাহার ) লস্কর দুর্ব্বল।

ويزيد الله الذين اهتدوا هدى ط والباقيات الصالحات

অয়্যাযীদোল্লা-হোল্লাজীনাহ্‌তাদাও্‌ হোদান্‌, অল্‌-বা-কেয়্যা-তোছ্‌ছা-লেহা-তো

আর যাহারা সোজা পথের উপর রহিয়াছে আল্লাহ্‌ তাহাদিগকে ( প্রতিদিন ) অধিক হেদায়েত দিতে থাকেন, আর ( হে নবি ! ) নেক আমলসমূহ ( বহু সময় পর্য্যন্ত ) বাকী থাকে

خير عند ربك ثوابا وخير مردا ○ افرءيت الذى

খায়্‌রোন্‌ এন্দা আবেবকা ছাওয়া-বাঙ্‌ অখায়্‌রোম্‌ মারাদ্দা-। আফারাআয়্‌তাল্লাজী

ছওয়াবের দিক দিয়া(ও) উত্তম তোমার প্রভুর নিকটে আর ( শেষ ) ফলের দিক দিয়া(ও) উত্তম। (১৮) ( হে নবি ! ) তুমি সেই ব্যক্তির ( অবস্থার ) প্রতি দৃষ্টিপাত করিয়াছ কি যে-ব্যক্তি

كفر باياتنا وقال لاوتين مالا وولدا ○ اطلع

কাফারা বেআ-য়্যা-তেনা- অক্বা-লা লাউতায়্যান্না মা-লাঁও্‌ অঅলাদা-। আত্তালাআল্‌

আমার আয়তগুলির সহিত এন্‌কার করিয়াছে আর বলিতে রহিয়াছে যে ( যদি কেয়ামত হয়ও তবে তথায়ও ) নিশ্চয় আমি ধন ও সন্তান প্রাপ্ত হইব। ইহাকে কি খবর মিলিয়াছে

الغيب ام اتخذ عند الرحمن عهدا ○ كلا ط سنكتب ما يقول

গায়্‌বা আমেত্তাখাজা এন্দার্‌রহমা-নে আহ্‌দান, কাল্লা-, ছানাক্‌তোবো মা- য়্যাকূলো

গায়েবের না-কি এই ব্যক্তি ( খোদায়ে ) রহমানের নিকট হইতে একরার লইয়া লইয়াছে ? কখনই না, যাহা কিছু এই ব্যক্তি বলিতেছে নিশ্চয়ই আমি ( সমস্তই ) লিখিয়া লইতেছি

ونمد له من العذاب مدا ○ ونرثه ما يقول ويأتينا

অনামোদ্দোলাহূ মেনাল্‌ আজা-বে মাদ্দাঙ্‌,—অনারেছোহূ মা- য়্যাকূলো অয়্যা'-তীনা-

আর ইহার প্রতি আমি আজাব বৃদ্ধি করিতে থাকিব বৃদ্ধি করার মত,—আর এই ব্যক্তি যে ( ধন ও সন্তানের ) নাম লইতেছে ( অশেষ ) আমিই তাহার ওয়ারেছ হইব আর এই ব্যক্তি আমারি হুজুরে হাজীর হইবে

(১৮) এক পুণ্যকার্য্য ত এই যে, যথা—ক্ষুধার্ত্তকে অন্নদান করা হইল, উলঙ্গকে বস্ত্রদান করা হইল। এই শ্রেণীর পুণ্যকার্য্যগুলিকে স্থায়ী পুণ্যকার্য্য বা ছাদ্‌কায়ে-জারীয়া বলা হয়। স্থায়ী পুণ্যকার্য্য বা ছাদ্‌কায়ে-জারীয়া যথা—সেতু, মছজেদ্‌, পাতকুয়া, অতিথিশালা কিম্বা এ-যুগের অত্যাবশ্যকীয়—মক্তব, মাদ্‌রাছা, কলেজ—যাহাতে শিক্ষালাভ করিয়া লোক ঐহিক ও পারত্রিক উভয় ক্ষেত্রের কাজের উপযোগী
৮০ হইয়া উঠিতে পারে। শেষ-ফল অর্থে যদি আমলকারীর শেষ-ফল গ্রহণ কর, তাহাও হইতে পারে, কিম্বা যদি স্বয়ং আমলের শেষ-ফল গ্রহণ কর, তাহা হইলে মর্ম্ম দাঁড়াইবে—সেই কল্যাণ যাহা বহুকাল পর্য্যন্ত লোক প্রাপ্ত হইতে থাকিবে।

فَرْدًا ○ وَاتَّخَذُوْا مِنْ دُوْنِ اللّٰهِ اٰلِهَةً لِّيَكُوْنُوْا لَهُمْ عِزًّا ۵ۙ

ফার্‌দা- অত্তাখাজূ মেন্‌ দূনেল্‌লা-হে আ-লেহাতাল্‌ লেয়্যাকূনূ লাহুম্‌ এয্‌যা-।

একাকী। (১৯) আর মোশ্‌রেকগণ (যাহারা) আল্লার ছাড়া অন্যান্য মা'বুদ (এই আশায়) গ্রহণ করিয়াছে যাহাতে (কেয়ামত-দিবসে উহারা) ইহাদের সাহায্যকারী হয়।

---

كَلَّا ط سَيَكْفُرُوْنَ بِعِبَادَتِهِمْ وَيَكُوْنُوْنَ عَلَيْهِمْ ضِدًّا ۵ۙ

কাল্‌লা-, ছায়্যাক্‌ফোরূনা বেএবা-দাতেহিম্‌ অয়্যাকূনূনা আলায়হিম্‌ দ্বেদ্‌দা-। ৫ ৫/৮ রুকু

কখনই না, এই সকল (মিথ্যা) মা'বুদ (যাহাদের প্রতি ইহারা আশাযুক্ত হইয়া আছে তাহারা) নিশ্চয়ই ইহাদের এবাদতের এন্‌কার করিবে আর উল্টা ইহাদের শত্রু হইয়া যাইবে।

---

اَلَمْ تَرَ اَنَّا اَرْسَلْنَا الشَّيٰطِيْنَ عَلَى الْكٰفِرِيْنَ تَؤُزُّهُمْ

আলাম্‌ তারা আন্‌না— আর্‌ছাল্‌নাশ্‌শায়্যা-তীনা আলাল্‌ কা-ফেরীনা তাওয়্‌যোহুম্‌

(হে নবি!) তুমি দৃষ্টিপাত কর নাই যে আমি শয়তানদিগকে কাফেরদিগের প্রতি ছাড়িয়া দিয়া রাখিয়াছি উহারা ইহাদিগকে উস্কাইতে থাকে

---

اَزًّا ۵ۙ فَلَا تَعْجَلْ عَلَيْهِمْ ط اِنَّمَا نَعُدُّ لَهُمْ عَدًّا ۵ۚ يَوْمَ

আয্‌যা-। ফালা- তা'-জ্বাল্‌ আলায়্‌হিম্‌, ইন্‌নামা- না'উদ্দো লাহুম্‌ আদ্‌দা-। য়্যাওমা

উস্কানোর মত। অতএব (হে নবি!) তুমি ইহাদের (অর্থাৎ এই কাফেরগণের) প্রতি (আজাব নাজেল হওয়ার বিষয়ে) দ্রুততা করিও না, কারণ আমি ইহাদের জন্য (কেয়ামত-দিবস আগমনের) দিন-গণনা করিতেছি গণনা করার মত। যে-দিবস

---

نَحْشُرُ الْمُتَّقِيْنَ اِلَى الرَّحْمٰنِ وَفْدًا ۵ۙ وَّنَسُوْقُ الْمُجْرِمِيْنَ

নাহ্‌শোরোল্‌ মোত্তাকীনা এলার্‌রাহ্‌মা-নে অফ্‌দাঙ্‌,— অতাছূকোল্‌ মোজ্‌রেমীনা

আমি পরহেজগারদিগকে (খোদায়ে) রহমানের (অর্থাৎ আমার নিজের) নিকটে মেহ্‌মান ভাবে জড় করিব,—আর গোনাহ্‌গারদিগকে আমি তাড়াইয়া লইয়া যাইব

---

(১৯) 'জনাব' নামক ছাহাবী লোহকার ছিলেন। ওয়ায়েলের পুত্র আছ কাফের জনাবের দ্বারা একখানি তরবারি তৈরী করাইয়া লইয়াছিল, কিন্তু জনাবকে তাহার মূল্য দেয় নাই। জনাব তাকাদা করিতে আছ বলিয়াছিল, তুমি এছলাম পরিত্যাগ না করা পর্য্যন্ত আমি তোমাকে একটী কাণাকড়িও দিব না। ইহা শুনিয়া জনাব বলিল—এরূপ অপকর্ম্ম ত আমার দ্বারা হইবেই না। হে আছ, তুমি যদি মরিয়া যাইয়া পুনরায় জীবিত হইয়া উঠ, তত্রাচও আমি কুফরী করিব না। আছ বলিল, আমি মরিয়া যাইয়া যদি আবার জীবিত হই, তাহা হইলে তোমাদের তরিকা অনুযায়ী যখন পরলোকেও দুনিয়ার আসবাবপত্র সব কিছুই হইবে, তখন আমি তথায় তোমার দাম চুকাইয়া দিব। আছ কাফেরের ভ্রমাত্মক খেয়ালের প্রতিবাদেই অত্রকার কতিপয় আয়ত নাজেল হয়। প্রায় এই ভাবেই একটী নকল লোকে বলিয়া থাকে, যথা—এক ব্যক্তি কাহারও একটী ছাগী চুরি করিয়া খাইয়া ফেলিয়াছিল। ছাগীর মালেক ইহা জানিতে পারিয়া চোরের কাছে ছাগীর মূল্য চায়। চোর মূল্য দিতে অস্বীকার করিলে ছাগীর মালেক চোরকে বলে যে, যদি এখানে না দাও, তবে আমি রোজ কেয়ামতে লইব। চোর বলিল, তথায় কি প্রমাণ দিবে? ছাগীর মালেক বলিল, তথায় ছাগী নিজে উপস্থিত হইয়া সাক্ষ্য দিবে। তখন চোর বলিল, ছাগী উপস্থিত হইলে তাহার কাণ ধরিয়া তোমাকে দিয়া দিব। দীনের বিষয়ে এ-ভাবের চালাকী কুফরী ছাড়া আর কিছুই নয়।

إِلَىٰ جَهَنَّمَ وِرْدًا ۝ لَا يَمْلِكُونَ الشَّفَاعَةَ إِلَّا مَنِ اتَّخَذَ

এলা- জাহান্নামা ভের্‌দা-। লা- য়্যাম্‌লেকুনাশ্‌শাফা-আতা ইল্‌লা- মানেত্তাখাজা

দোজখের দিকে পিপাসিত ( উষ্ট্রির ) অবস্থায়। ( তথায় লোক কাহারও ) ছোপারেশের ( অর্থাৎ ছোপায়েশ করিবার ) অধিকার রাখিবে না কিন্তু যে ব্যক্তি গ্রহণ করিয়াছে

---

عِنْدَ الرَّحْمَٰنِ عَهْدًا ۝ وَقَالُوا اتَّخَذَ الرَّحْمَٰنُ وَلَدًا ۝ لَقَدْ جِئْتُمْ

এন্দার্‌রাহ্‌মা-নে আহ্‌দা-। অক্বা-লোত্তাখাজার্‌রাহ্‌মা-নো অলাদা-। লাক্বাদ্ জে'-তুম্

( খোদায়ে ) রহমানের নিকট হইতে ওয়াদা ( সেই ওয়াদা তাহার পক্ষে শাফাআতকারী হইবে )। (২০) আর ( কেহ কেহ ) বলিয়া থাকে যে ( খোদায়ে ) রহমান সন্তান রাখেন। ( হে নবি ! ইহাদিগকে বল যে ) নিশ্চয়ই তোমরা বানাইয়া আনিয়াছ

---

شَيْئًا إِدًّا ۝ تَكَادُ السَّمَاوَاتُ يَتَفَطَّرْنَ مِنْهُ وَتَنْشَقُّ

শায়্‌আন্ এদ্‌দা-। তাকা-দোছছামা-ওয়া-তো য়্যাতাফাত্তার্‌না মেন্‌হো অতান্‌শাক্বকোল্

( এরূপ ) অতি কঠিন কথা ( নিজেদের পক্ষ হইতে ),—যাহাতে ( অর্থাৎ যাহার ফলে অসম্ভব নহে যে ) আছমানগুলি ফাটীয়া যায় আর খণ্ডিত হইয়া যায়

---

الْأَرْضُ وَتَخِرُّ الْجِبَالُ هَدًّا ۝ أَنْ دَعَوْا لِلرَّحْمَٰنِ وَلَدًا ۝

আর্‌দো অতাখের্‌রোল জেবা-লো হাদ্‌দা-। আন্ দাআও্‌ লের্‌রাহ্‌মা-নে অলাদা-।

ভূমি এবং পাহাড়গুলি কাঁপিতে কাঁপিতে পড়িয়া যায়,—এতদ্‌ফলে যে লোক ( খোদায়ে ) রহমানের জন্য সন্তান স্থির করিয়াছে।

---

وَمَا يَنْبَغِي لِلرَّحْمَٰنِ أَنْ يَتَّخِذَ وَلَدًا ۝ إِنْ كُلُّ مَنْ

অমা- য়্যাম্‌বাগী লের্‌রাহ্‌মা-নে আই-য়্যাত্তাখেজা অলাদা-। ইন্ কুল্লো মান্

অথচ ( খোদায়ে ) রহমানের উপযুক্তই নহে যে তিনি (কাহাকেও নিজের) সন্তান গ্রহণ করেন। যত কিছু

---

فِي السَّمَاوَاتِ وَالْأَرْضِ إِلَّا آتِي الرَّحْمَٰنِ عَبْدًا ۝ لَقَدْ

ফেছ্‌ছামা-ওয়া-তে অল্‌-আর্‌দ্বে্‌ ইল্‌লা— আ-তের্‌রাহ্‌মা-নে আব্‌দা-। লাক্বাদ্

আছমানগুলিতে ও জমীনে রহিয়াছে সমস্তই ত ( কেয়ামত-দিবসে খোদায়ে ) রহ্‌মানের সম্মুখে (তাঁহার) গোলাম সাজিয়া উপস্থিত হইবে। অবশ্য নিশ্চয়ই

---

(২০) আল্লার নিকট হইতে ওয়াদা লওয়ার মর্ম্ম এই যে, আল্লাহ্‌ পুণ্যবান মো'মেনের সহিত মাগ্‌ফেরাত অর্থাৎ পাপমুক্তির ওয়াদা করিয়াছেন। আর এই ওয়াদার বিষয় কোরআনে যত্রতত্র উল্লেখিত রহিয়াছে। ফলকথা, এ-ভাবের লোকের নাজাত ও পাপমুক্তি অনিবার্য্য।

أَحْصٰهُمْ وَعَدَّهُمْ عَدًّا ۚ وَكُلُّهُمْ اٰتِيْهِ يَوْمَ الْقِيٰمَةِ

আহ্‌ছা-হুম্ অআদ্দাহুম্ আদ্‌দা-। অকোল্লোহুম্ আ-তীহে য়্যাওমাল্ কেয়্যা-মাতে

( আল্লাহ্ ) উহাদিগকে ( নিজের কোদ্‌রত-বেষ্টনীর মধ্যে ) ঘিরিয়া রাখিয়াছেন আর উহাদের( সকল )কে গণনা করিয়া(ও) রাখিয়াছেন গণনা করার মত। আর উহারা সকলে কেয়ামত-দিবসে তাঁহার হুজুরে হাজীর হইবে

فَرْدًا ۝ اِنَّ الَّذِيْنَ اٰمَنُوْا وَعَمِلُوا الصّٰلِحٰتِ سَيَجْعَلُ

ফার্‌দা-। ইন্নাল্লাজীনা আ-মানূ অআমেলোছ্‌ছা-লেহা-তে ছায়্যাজ্‌আলো

একাকী ( একাকী )। নিঃসন্দেহ যাহারা ঈমান আনিয়াছে আর তাহারা সৎকাজ (ও) করিয়াছে অতি সত্বর করিবেন

لَهُمُ الرَّحْمٰنُ وُدًّا ۝ فَاِنَّمَا يَسَّرْنٰهُ بِلِسَانِكَ

লাহোমোর্‌রাহ্‌মা-নো ভোদ্‌দা-। ফাইন্নামা- য়্যাছ্‌ছার্‌না-হো বেলেছা-নেকা

( খোদায়ে ) রহ্‌মান তাহাদের জন্য ভালবাসা ( স্থাপন লোকদিগের অন্তঃকরণে )। (২১) অতএব ইহা ছাড়া নহে যে ( হে নবি ! ) আমি ইহা( অর্থাৎ এই কোরআন )কে তোমার ( আরবী ) ভাষার সহজ করিয়া দিয়াছি

لِتُبَشِّرَ بِهِ الْمُتَّقِيْنَ وَتُنْذِرَ بِهٖ قَوْمًا لُّدًّا ۝

লেতোবাশ্‌শেরা বেহেল্-মোত্তাকীনা অতোন্‌জেরা বেহী কাওমাল্ লোদ্‌দা-।

যাহাতে তুমি ইহার দ্বারা ( সারা দুনিয়ার ) পরহেজগারদিগকে সুসংবাদ শুনাও আর ( বিশেষ করিয়া ) ইহার দ্বারা ( আরবের ) কলহকারী লোকদিগকে ( আল্লার আজাব হইতে ) ভয় প্রদর্শন কর।

وَكَمْ اَهْلَكْنَا قَبْلَهُمْ مِّنْ قَرْنٍ ؕ هَلْ تُحِسُّ مِنْهُمْ

অকাম্ আহ্‌লাক্‌না- কাব্‌লাহুম্ মেন্ কার্‌নেন্, হাল্ তোহেছ্‌ছো মেন্‌হুম্

আর আমি ইহাদের পূর্ব্বে কত ( কত ) দলকে ধ্বংস করিয়া চুকিয়াছি, ( এক্ষণ ) তুমি কি দেখিতেছ তাহাদের মধ্যেকার

مِّنْ اَحَدٍ اَوْ تَسْمَعُ لَهُمْ رِكْزًا ۝ ع

মেন্ আহাদেন্ আও্ তাছ্‌মায়ো লাহুম্ রেক্‌যা। ع

কাহাকে( ও কোথাও ) অথবা তাহাদের সাড়া(ও) শুনিতেছ কি ? (২২)

ع ৬ ৭

(২১) অর্থাৎ লোক নিজে নিজেই উহাদের সৎকার্য্যের জন্য উহাদের প্রতি আসক্ত হইয়া পড়িবে। ইহা দেখাও যাইতেছে যে, পুণ্যাত্মা ব্যক্তিগণকে সকলেই ভালবাসিয়া থাকে। পুণ্যাত্মা ব্যক্তি কাহাকেও কষ্ট দেয় না—কেহ যদি তাঁহাকে কষ্টও দেয়। তফ্‌ছীর কাবীরে আর এক অর্থ এই গ্রহণ করা হইয়াছে যে, আল্লাহ্ সমস্ত আসবাব-পত্র তাহার জন্য মওজুদ করিয়া দিবেন।

(২২) আল্লাহ্ হজরত রছুলে-খোদাকে সান্ত্বনা দিতেছেন যে, যদি আরবের মূর্খেরা তোমাকে কষ্ট দেয়, তবে তুমি ছবর করিও। ইহাদের অপেক্ষাও অধিক মূর্খ লোক গত হইয়া গিয়াছে। এক্ষণ তাহাদের ম-নিশান কোথাও ত বাকী নাই। এইরূপ ইহারাও একদিন গত হইয়া যাইবে।

| ছুরা—তা-হা মক্কায় অবতীর্ণ হয়। | بِسْمِ اللّٰهِ الرَّحْمٰنِ الرَّحِيْمِ ০ বিছ্‌মিল্লা-হির্‌রাহ্‌মা-নির্‌রাহীম্। সর্ব্বপ্রদাতা দয়ালু আল্লার নামে আরম্ভ। | এইছুরায় ৮ রুকু এবং ১৩৫ আয়ত |
|---|---|---|

طٰهٰ ০ مَآ اَنْزَلْنَا عَلَيْكَ الْقُرْاٰنَ لِتَشْقٰى ۙ اِلَّا

তা-হা-। মা— আন্‌যাল্‌না- আলায়্‌কাল্- কোর্‌আ-না লেতাশ্‌কা—। ইল্‌লা-

তা-হা-। (হে নবি!) আমি তোমার প্রতি ত কোরআন এজন্য নাজেল করি নাই যে তুমি (ইহার জন্য এ-পরিমাণ) কষ্ট বরণ কর,—(১) কোরআন ত

تَذْكِرَةً لِّمَنْ يَّخْشٰى ۙ تَنْزِيْلًا مِّمَّنْ خَلَقَ الْاَرْضَ

তাজ্‌কেরাতাল্ লেমাই য়্যাখ্‌শা-। তান্‌যীলাম্ মেম্মান্ খালাক্কাল্ আর্‌দ্বা

উপদেশ (আর সেই উপদেশও) তাহারই জন্য যে-ব্যক্তি (আল্লাহ্‌কে) ভয় করে,—(এই কোরআন) তাঁহার (অর্থাৎ সেই আল্লার) কর্ত্তৃক অবতারিত যিনি সৃজন করিয়াছেন জমীন

وَالسَّمٰوٰتِ الْعُلٰى ۙ اَلرَّحْمٰنُ عَلَى الْعَرْشِ اسْتَوٰى ০ لَهٗ مَا

অছ্‌ছামা-ওয়া-তেল্ ওলা-। আর্‌রাহ্‌মা-নো আলাল্ আর্‌শেছ্‌তাওয়া-। লাহু মা-

ও উচ্চ (উচ্চ) আছমানগুলি। (তাঁহারই এক নাম) রহমান (যিনি) আর্শের উপর (হইতে) শোভা বিস্তার করিতেছেন। তাঁহারই যাহা কিছু

فِى السَّمٰوٰتِ وَمَا فِى الْاَرْضِ وَمَا بَيْنَهُمَا وَمَا تَحْتَ الثَّرٰى ০

ফেছ্‌ছামা-ওয়া-তে অমা- ফেল্-আর্‌দ্বে অমা- বায়্‌নাহোমা- অমা- তাহ্‌তাছ্‌ছারা-।

আছমানসমূহে আর যাহা কিছু জমীনে আর যাহা কিছু (আছমান ও জমীন) এতদুভয়ের মধ্যস্থলে (রহিয়াছে) আর যাহা কিছু (রহিয়াছে) মৃত্তিকা(খণ্ডে)র নিম্নে।

وَاِنْ تَجْهَرْ بِالْقَوْلِ فَاِنَّهٗ يَعْلَمُ السِّرَّ وَاَخْفٰى ০ اَللّٰهُ

অইন্ তাজ্‌হার্ বেল-ক্বাওলে ফাইন্নাহু য়্যা'-লামোছ্‌ছের্‌রা অআখ্‌ফা-। আল্‌লা-হো

আর (হে সম্বোধিত!) তুমি যদি সশব্দে কথা বল তবে (তিনি তোমার সশব্দে বলিবার ভিখারী নন) তিনি নিঃশব্দ আর (নিঃশব্দ অপেক্ষা অধিক) গুপ্ততথ্যও জ্ঞাত আছেন। (তিনিই) আল্লাহ্

(১) হজরত রছুলে-খোদা পয়গাম্বর হওয়ার পশ্চাতে নিজের জীবনের উপর নিরতিশয় কষ্ট বরণ করিয়া লইয়াছিলেন। তিনি রাত্রে এত দীর্ঘ সময় ব্যাপী নামাজে দণ্ডায়মান থাকিতেন যে, তাঁহার পদদ্বয়ে জলন উপস্থিত হইত, আর সমস্ত দিনই তাঁহার ওয়াজ নছীহতে কাটিত। তাহা ছাড়া নূতন মুছলমানদিগকে কাফেরের কষ্টদান হইতে রক্ষা করাও তাঁহার একটা বড় কাজ ছিল। ফলকথা, নবুয়তীর শর্ত্তসমূহ পালন করা সহজ কার্য্য ছিল না। আর হজরত রছুলে-খোদা রেছালতের খেদমত আঞ্জাম দিতে এ-পরিমান কষ্ট বরণ করিতেন যে, ভয় হইত পাছে বা তাঁহার স্বাস্থ্যহানি ঘটিয়া পড়ে।

لَا إِلَٰهَ إِلَّا هُوَ لَهُ الْأَسْمَاءُ الْحُسْنَىٰ ○ وَهَلْ أَتَاكَ

লা— এলা-হা ইল্‌লা- হোওয়া, লাহোল্ আছ্‌মা—ওল্ হোছ্‌না-। অহাল্ আতা-ক,

তাঁহার ছাড়া ( আর ) কেহই মা'বুদ নাই, তাঁহারই ( রহিয়াছে ) উত্তম নাম সমূহ ; (২) আর ( হে নবি ! ) তোমার কাছে পৌছিয়াছে কি

حَدِيثُ مُوسَىٰ ○ إِذْ رَأَىٰ نَارًا فَقَالَ لِأَهْلِهِ امْكُثُوا إِنِّي

হাদীছো মূছা-। এজ্ রাআ- না-রান্ ফাক্কা-লা লেআহ্‌লেহেম্‌কোছু— ইন্‌নী—

মূছার বর্ণনা ? যখন মূছা ( দূর হইতে ) আগুন দেখিতে পাইয়াছিল তখন মুছা নিজের গৃহের লোকদিগকে বলিয়াছিল ( সে ) তোমরা ( একটু ) অপেক্ষা কর আমি

آنَسْتُ نَارًا لَعَلِّي آتِيكُم مِّنْهَا بِقَبَسٍ أَوْ أَجِدُ

আ-নাছ্‌তো না-রাল্ লাআল্‌লী— আ-তীকুম্ মেন্‌হা- বেক্কাবাছেন্ আও্ আজ্জেদো

আগুন(-এর মত ) দেখিয়াছি ( আমি ঐস্থানে যদি যাই ত ) আশ্চর্য্যের ( কিছু ) নয় যে উহা ( অর্থাৎ ঐ আগুন ) হইতে তোমাদের জন্য ( একটী ) ফিন্‌কী লইয়া আসি অথবা আমি খুঁজিয়া লই

عَلَى النَّارِ هُدًى ○ فَلَمَّا أَتَاهَا نُودِيَ يَا مُوسَىٰ ○ إِنِّي أَنَا

আলান্‌না-রে হোদান্। ফালাম্মা— আতা-হা- নূদেয়্যা ইয়্যা- মূছা—,— ইন্‌নী— আনা-

আগুনের ( আলোক ) দ্বারা পথ। (৩) অনন্তর ( মূছা ) যখন তথায় উপস্থিত হইল ( তখন মুছা ) শব্দ শুনিতে পাইল যে হে মূছা,—( ইহা ত ) আমিই

(২) অর্থাৎ প্রকৃত কল্যাণ ও উপকার তাঁহারই নামের সহিত বিজড়িত। ইহার মর্ম্ম আমাদের দেশের ফকীরী শব্দে উদ্‌ঘাটিত হয়। যথা—"আল্লাহ্ কা নাম ছাচ্চ, ছব্ ঝুটা হ্যায় জতন্"। আর প্রকৃত প্রস্তাবে যখন আল্লার ছাড়া সমস্ত কিছুই নশ্বর, তখন আমাদের নামও মিথ্যা এই জন্য যে, সেই নামধারীগণ মওজুদ নাই।

(৩) হজরত মুছা মিছরে একজন কিব্‌তীকে বধ করিয়াছিলেন। কারণ, হজরত মুছার কওমের এক ব্যক্তির সহিত উক্ত কিব্‌তী হাঙ্গামা বাধাইয়াছিল। হজরত মুছা নিজ কওমের লোকের সাহায্যার্থ কিব্‌তীকে এমন এক ঘুষি মারিয়াছিলেন যে, তাহাতেই তাহার জীবনাবসান ঘটে। তখন হজরত মুছা ভয়াতুরভাবে মিছর হইতে মদ্‌য়্যানে পলাইয়া যান। মদ্‌য়্যানে যাইয়া হজরত মুছা হজরত শোয়াএবের ছাগ-পাল চারণ-কার্য্যে নিযুক্ত হন ! অবশেষে হজরত শোয়াএবের কন্যার সহিত হজরত মুছার বিবাহ হয়। বিবাহান্তে একাদিক্রমে দশ বৎসরকাল হজরত মুছা হজরত শোয়াএবের বাটীতে থাকেন। তৎপর নিজের মাতা ও ভগ্নির সহিত সাক্ষাতের জন্য হজরত মুছা ভার্য্যাসহ মদ্‌য়্যান হইতে রওয়ানা হন। তখন শীতকাল এবং অন্ধকার রাত্রি থাকায় হজরত মুছা পথ ভুলিয়া যান। পরে বহু দূরে হজরত মুছার নয়ন-পথে অগ্নির আলোক নিপতিত হয়। কিন্তু তাহা অগ্নি ছিল না—তাহা ছিল আল্লার নূর। এই ঘটনার কথাই অত্রস্থ আয়তগুলিতে উল্লেখিত হইয়াছে।

رَبُّكَ فَاخْلَعْ نَعْلَيْكَ ۚ اِنَّكَ بِالْوَادِ الْمُقَدَّسِ طُوًى ؕ

রাব্বোকা ফাখ্‌লা'- না'-লায়্‌কা, ইন্‌নাকা বেল্‌-ওয়া-দেল্‌ মোকাদ্দাছে তোওয়া।

তোমার প্রভু এক্ষণ তুমি নিজের জুতা খুলিয়া ফেল, কারণ তুমি তোওয়া( নামে )র পবিত্র ময়দানে উপস্থিত হইয়াছ।

---

وَاَنَا اخْتَرْتُكَ فَاسْتَمِعْ لِمَا يُوْحٰى ○ اِنَّنِيْٓ اَنَا اللّٰهُ

অআনাখ্‌তার্‌তোকা ফাছ্‌তামে'- লেমা- ইউ্‌হা-। ইন্‌নানী— আনাল্‌লা-হো

আর আমি তোমাকে ( পয়গাম্বরীর জন্য ) পছন্দ করিয়াছি অতএব যাহা কিছু ( তোমাকে ) নির্দ্দেশ করা যাইতেছে তাহা তুমি ( কাণ লাগাইয়া ) শুন। নিঃসন্দেহ আমিই আল্লাহ্‌

---

لَآ اِلٰهَ اِلَّآ اَنَا فَاعْبُدْنِيْ ۙ وَاَقِمِ الصَّلٰوةَ لِذِكْرِيْ ○

লা— এলা-হা ইল্‌লা-- আনা- ফা'-বোদ্‌নী, অআকেমেছ্‌ছালা-তা লেজেক্‌রী।

আমার ছাড়া কেহই মা'বুদ নাই অতএব তুমি আমারই এবাদত কর, আর আমারই স্মরণার্থ নামাজ পড়িতে থাক।

---

اِنَّ السَّاعَةَ اٰتِيَةٌ اَكَادُ اُخْفِيْهَا لِتُجْزٰى كُلُّ نَفْسٍۭ

ইন্‌নাছ্‌ছা-আতা আ-তেয়্যাতোন্‌ আকা-দো ওখ্‌ফীহা- লেতোজ্‌যা- কুল্লো নাফ্‌ছেম্‌

নিশ্চয়ই কেয়ামত আগমন করিবে আর আমি তাহা(র সময়)কে ( লোক হইতে এজন্য ) গোপন রাখিয়াছি যাহাতে প্রত্যেক লোক( কেয়ামতের ভয়ে সৎকাজ করিতে চেষ্টা করে আর কেয়ামতে তাহা)কে ফল মিলে

---

بِمَا تَسْعٰى ○ فَلَا يَصُدَّنَّكَ عَنْهَا مَنْ لَّا يُؤْمِنُ بِهَا

বেমা- তাছ্‌আ-। ফালা- য়্যাছোদ্দান্নাকা আন্‌হা- মাঁল্‌ লা- ইয়্যো'-মেনো বেহা-

তাহার চেষ্টার। অপিচ ( যেন ) উহার চিন্তায় তোমাকে আবদ্ধ না রাখে যে যে-ব্যক্তি কেয়ামতে বিশ্বাসী নহে

---

وَاتَّبَعَ هَوٰىهُ فَتَرْدٰى ○ وَمَا تِلْكَ بِيَمِيْنِكَ يٰمُوْسٰى ○

অত্তাবাআ হাওয়া-হো ফাতার্‌দা-। অমা- তেল্‌কা বেয়্যামীনেকা ইয়্যা- মূছা-।

আর নিজের কু-খেয়ালের পশ্চাতে পড়িয়া থাকে ( যদি তুমি এরূপ কর ) তাহা হইলে তুমি ধ্বংস হইয়া যাইবে। আর কি ইহা তোমার দক্ষিণ হস্তে—হে মূছা!

---

قَالَ هِيَ عَصَايَ ۚ اَتَوَكَّؤُا عَلَيْهَا وَاَهُشُّ بِهَا عَلٰى

কা-লা হেয়্যা আছা-য়্যা, আতাঅক্‌কায়ো আলায়্‌হা- অআহোশ্‌শে। বেহা- আলা-

( মূছা ) আরজ করিল ইহা আমার লাঠি, আমি ইহার প্রতি ভর দিয়া থাকি আর আমি ইহার দ্বারা ( বৃক্ষ ) পত্র ঝাড়িয়া থাকি

غَنَمِي وَلِيَ فِيْهَا مَآرِبُ أُخْرٰى ۝ قَالَ أَلْقِهَا يٰمُوْسٰى ۝

গ্বানামী অলেয়্যা ফী-হা- মাআ-রেবো ওখ্‌রা-। ক্বা-লা আল্‌ক্বেহা- ইয়্যা- মূছা-।

নিজের ছাগীগণের উপর আর ইহার ( অর্থাৎ এই লাঠির ) মধ্যে আমার আরও উপকার রহিয়াছে। ( আল্লাহ্ ) ফর্ম্মাইলেন হে মুছা ইহা ( এই লাঠি ) কে ( ভূমিতে ) নিক্ষেপ কর!

---

فَأَلْقٰهَا فَإِذَا هِيَ حَيَّةٌ تَسْعٰى ۝ قَالَ خُذْهَا وَلَا تَخَفْ قف

ফাআল্‌ক্বা-হা- ফাএজা- হেয়্যা- হায়য়্যাতোন্ তাছ্‌আ-। ক্বা-লা খোজ্‌হা-অলা- তাখাফ্,

অনন্তর মুছা ( নিজের ) লাঠি নিক্ষেপ করিল তখন হঠাৎ ( কি দেখিল ? দেখিল যে, ) উহা আসদাহা ( আর ঐ আসদাহা ) দৌড়িতেছে। ( আল্লাহ্ ) ফর্ম্মাইলেন ( মুছা ) উহাকে ধর আর তুমি ভয় করিও না,

---

سَنُعِيْدُهَا سِيْرَتَهَا الْأُوْلٰى ۝ وَاضْمُمْ يَدَكَ إِلٰى جَنَاحِكَ

ছানোয়ীদোহা- ছীরাতাহাল্ উ-লা। ওয়াদ্‌মোম্ য়্যাদাকা এলা- জ্বানা-হেকা

আমি এখনই উহাকে ( পুনরায় সেই ) প্রথম অবস্থা করিয়া দিব। আর ( হে মুছ ! ) তুমি নিজের হস্ত( সঙ্কুচিত করিয়া উহার তালু )কে নিজের বগলের মধ্যে রাখিয়া দাও

---

تَخْرُجْ بَيْضَاءَ مِنْ غَيْرِ سُوْٓءٍ اٰيَةً أُخْرٰى ۝ لِنُرِيَكَ

তাখ্‌রোজ্‌ বায়্‌দ্বা—আ মেন্ গ্বায়্‌রে ছূ—এন্ আ-য়্যাতান্ ওখ্‌রা-। লেনোরেয়্যাকা

( এবং তৎপর বাহির কর ) শ্বেত অবস্থায় বাহির হইবে ( হস্ত তালু ) বিনা পীড়া সত্ত্বে (ইহা ) দ্বিতীয় মো'-জেযাহ্ ( এই দুই আলৌকিক ব্যাপার তোমাকে এজন্য দান করিয়াছি )যে, আমি ( আগামীতে ) তোমাকে দেখাইব

---

مِنْ اٰيٰتِنَا الْكُبْرٰى ۝ اِذْهَبْ اِلٰى فِرْعَوْنَ اِنَّهٗ طَغٰى ۝ ع

মেন্ আ-য়্যা-তেনাল্ কোব্‌রা-। এজ্‌হাব্ এলা- ফের্‌আও্‌ন্ ইন্নাহু তাগ্বা-। ع　১/১০ রুকু

নিজের ( কোদ্‌রতের মহা ) মহা নিদর্শনসমূহ। ( এক্ষণ ) তুমি ফেরাউনের নিকটে গমন কর কারণ ফেরাউন খুব ছেরকশ হইয়াছে।

---

قَالَ رَبِّ اشْرَحْ لِيْ صَدْرِيْ ۝ وَيَسِّرْ لِيْٓ أَمْرِيْ ۝ وَاحْلُلْ عُقْدَةً

ক্বা-লা রাব্বেশ্‌রাহ্‌লী ছাদ্‌রী, অয়্যাছ্‌ছেরলী— আম্‌রী— অহ্‌লোল্ ওক্‌দাতাম্

( মুছা ) আরজ করিল হে আমার প্রভু আমার অন্তঃকরণকে খুলিয়া দিন, আর সহজ করুন আমার জন্য আমার কাজকে, আর খুলিয়া দিন গাঁইট

---

مِّنْ لِّسَانِيْ ۝ يَفْقَهُوْا قَوْلِيْ ۝ وَاجْعَلْ لِّيْ وَزِيْرًا مِّنْ أَهْلِيْ ۝ هٰرُوْنَ

মেঁল্লেছা-নী— য়্যাফ্‌কাহু ক্বাওলী। অজ্‌আল্ লী অযীরাম্ মেন্ আহ্‌লী, হা-রূনা

আমার জিহ্বা হইতে, যাহাতে লোক আমার কথা ( ভালরূপ ) বুঝিতে পারে ; আর করুন আমার জন্য মন্ত্রী আমার আত্মীয় হইতে,—আমার ভ্রাতা

أَخِى ۙ اشْدُدْ بِهٖٓ أَزْرِى ۙ وَأَشْرِكْهُ فِىٓ أَمْرِى ۙ كَىْ نُسَبِّحَكَ

আখেশ্-দোদ্ বেহী— আয্‌রী,— অআশ্‌রেক্‌হো ফী— আম্‌রী,— কায়্ নোছাব্বেহাক,

হারূণকে, সুদৃঢ় করুন উহার ( অর্থাৎ হারূণের ) সাথে আমার শক্তিকে, আর অংশী করুন উহাকে আমার কাজের মধ্যে, যাহাতে আমরা ( উভয়ে ) আপনার তছ্‌বীহ করিতে থাকি

كَثِيرًا ۙ وَنَذْكُرَكَ كَثِيرًا ۭ إِنَّكَ كُنتَ بِنَا بَصِيرًا ۝ قَالَ

কাছীরাঙ,— অনাজ্‌কোরাকা কাছীরা-। ইন্‌নাকা কোন্তা বেনা- বাছীরা-। কা-লা

অধিক সংখ্যায়,—আর আপনার স্মরণে লাগিয়া রই অধিক সংখ্যায়। নিশ্চয় আপনি আমাদের অবস্থা বিশেষরূপ দেখিতেছেন। (৪) ( আল্লাহ্ ) ফর্ম্মিলেন

قَدْ أُوتِيتَ سُؤْلَكَ يٰمُوسَىٰ ۝ وَلَقَدْ مَنَنَّا عَلَيْكَ مَرَّةً أُخْرَىٰٓ ۙ

কাদ্ উতীতা ছো'-লাকা ইয়্যা- মুছা। অলাকাদ্ মানান্‌না- আলায়্‌কা মার্‌রাতান্ ওখ্‌রা—,

তোমার ( সমস্ত ) প্রার্থনা মঞ্জুর ( করিলাম ) হে মুছা ! আর আমি তোমার প্রতি আরও একবার এহ্‌ছান করিয়া চুকিয়াছি,—

إِذْ أَوْحَيْنَآ إِلَىٰٓ أُمِّكَ مَا يُوحَىٰٓ ۙ أَنِ اقْذِفِيهِ فِى التَّابُوتِ

এজ্‌আও্‌হায়্‌না— এলা— ওম্মেকা মা- ইউ্‌হা—, আনেক্‌জে ফী-হে ফেৎতা-বূতে

যখন আমি তোমার মাতার কাছে ( সেই ) অহী প্রেরণ করিয়াছিলাম যাহা(র অবস্থা এক্ষণ ) অহী দ্বারা ( তোমাকে ) জানান যাইতেছে যে,—মুছাকে সিন্দুকে পুরিয়া

فَاقْذِفِيهِ فِى الْيَمِّ فَلْيُلْقِهِ الْيَمُّ بِالسَّاحِلِ يَأْخُذْهُ

ফাক্‌জে ফী-হে ফেল্- য়্যাম্মে ফাল্-ইয়্যোল্‌কেহেল্ য়্যাম্মো বেছ্‌ছা-হেলে য়্যা'-খোজ্‌হো

উহা( অর্থাৎ সেই সিন্দুক )কে সমুদ্রে ফেলিয়া দাও যাহাতে সমুদ্র সিন্দুককে কিনারায় ধাক্কা দিয়া দেয় ( তৎফলে অবশেষ ) যাহাতে মুছাকে লইয়া লয়

عَدُوٌّ لِّى وَعَدُوٌّ لَّهُۥ ۚ وَأَلْقَيْتُ عَلَيْكَ مَحَبَّةً مِّنِّى ۙ

আদূভোল্‌লী অআদূভোল্‌লাহূ, অআল্‌কায়্‌তো আলায়্‌কা মাহাব্বাতাম্ মেন্‌নী।

আমার শত্রু ও মুছার শত্রু ( অর্থাৎ ফেরাউন ), আর ( হে মুছা ! ) আমি তোমার প্রতি নিজের পক্ষ হইতে ভালবাসা নিক্ষেপ ( করতঃ তোমার চেহেরা প্রিয় প্রিয় ) করিয়াছি ( তৎফলে যে কেহ তোমাকে দেখে সেই-ই তোমাকে ভালবাসিয়া থাকে ),

وَلِتُصْنَعَ عَلَىٰ عَيْنِىٓ ۙ إِذْ تَمْشِىٓ أُخْتُكَ فَتَقُولُ هَلْ أَدُلُّكُمْ

অলেতোছ্‌নাআ আলা- আয়্‌নী। এজ্ তাম্‌শী— ওখ্‌তোকা ফাতাকূলো হাল্ আদোল্লোকুম্

আর ( ইহাতে ) উদ্দেশ্য এই যে তুমি আমার তত্ত্বাবধানে প্রতিপালিত হও। ( ইহা সেই সময়ের ঘটনা ) যখন তোমার ভগ্নি ( অচেনা ভাবের সাজিয়া ফেরাউনের লোকদিগকে ) বলিতে বলিতে চলিয়া যাইতেছিল যে ( তোমরা যদি বল তবে ) আমি তোমাদিগকে এরূপ এক দাইয়ের সন্ধান বলিয়া দিই

(৪) অর্থাৎ আপনার বিশেষরূপ জানা আছে যে, আমার সাহায্যকারীর প্রয়োজন, আর উহার জন্য হারূণ মওজুদ রহিয়াছে।

عَلٰى مَنْ يَّكْفُلُهٗ ط فَرَجَعْنٰكَ اِلٰٓى اُمِّكَ كَيْ تَقَرَّ عَيْنُهَا

আলা- মাই-য়্যাক্‌ফোলোহূ, ফারাজ্বা'-না-কা এলা— ওম্মেকা কায়্‌তাক্বার্‌রা আয়্‌নোহা-

যে ইহাকে ( যথোপযুক্ত ভাবে ) পালন করে, অপিচ ( এই তদ্বীর দ্বারা হে মূছা ! ) আমি তোমাকে পুনর্ব্বার তোমার মাতার কাছে পৌছাইয়া ছিলাম যাহাতে উহার চক্ষু ঠাণ্ডা থাকে

وَلَا تَحْزَنَ ط وَقَتَلْتَ نَفْسًا فَنَجَّيْنٰكَ مِنَ الْغَمِّ وَفَتَنّٰكَ

অলা- তাহ্‌যান্‌। অক্বাতাল্‌তা নাফ্‌ছান্‌ ফানাজ্জায়্‌না-কা মেনাল্‌ গ্বাম্মে অফাতান্‌না-কা

আর ( তোমার ছাড়া-ছাড়ির ) কষ্ট না করে। (৫) আর ( হে মূছা ! ) তুমি একজন( কিব্‌তী )কে মারিয়া ফেলিয়াছিলে ( আর নিজের জীবনের ভয়ে তুমি খুবই পেরেশান ছিলে ) তখন আমি ( সেই ) পেরেশানী হইতে(ও) তোমাকে মুক্তি দিয়াছিলাম আর আমি তোমাকে পরীক্ষা করিয়াছি

فُتُوْنًا قف فَلَبِثْتَ سِنِيْنَ فِيْٓ اَهْلِ مَدْيَنَ ٥ ثُمَّ جِئْتَ عَلٰى

ফোতূনান্‌, ফালাবেছ্‌তা ছেনীনা ফী— আহ্‌লে মাদ্‌য়্যানা। ছোম্মা জ্বে,-তা আলা-

পরীক্ষা করার মত, (৬) তারপর তুমি কয়েক বৎসর মদ্‌য়্যানের লোকের মধ্যে ছিলে। তারপর ( অবশেষ ) তুমি ( আমার হুজুরে ) হাজীর হইয়াছিলে

قَدَرٍ يّٰمُوْسٰى ٥ وَاصْطَنَعْتُكَ لِنَفْسِيْ ج اِذْهَبْ اَنْتَ وَاَخُوْكَ

ক্বাদারেই ইয়্যা- মূছা-। অছ্‌তানা'-তোকা লেনাফ্‌ছী। এজ্‌হাব্‌ আন্তা অআখূকা

( বয়সের পরিপক্কতার ) সীমায় পৌছিয়া হে মূছা ! (৭) আর আমি তোমাকে নিজের ( বিশেষ কাজ অর্থাৎ পয়গাম্বরীর ) জন্য পছন্দ করিয়াছি। ( অতএব ) তুমি ও তোমার ভ্রাতা ( হারুণ উভয়ে ) গমন করে

(৫) যে সময়ে ফেরাউনের পক্ষ হইতে এই শোহ্‌রত করা হইতেছিল যে, ফেরাউন বানীএছরায়ীলের পুত্রগণকে মারিয়া ফেলিতেছে, ঠিক সেই সময়ে হজরত মূছা জন্ম গ্রহণ করেন। ইঁহার মাতা আল্লার এল্‌হাম ( অর্থাৎ ইশারা ) অনুযায়ী ইঁহাকে সিন্দুকে পুরিয়া নীল সমুদ্রে ভাসাইয়া দেন। নীল সমুদ্রের একটী প্রণালী ফেরাউনের রাজবাটী পর্য্যন্ত গিয়াছিল। আল্লার কোদ্‌রতে সিন্দুকটী সমুদ্র হইতে সেই প্রণালী দিয়া ভাসিতে ভাসিতে ফেরাউনের বাটীতে আসিয়া পৌছে এবং হজরত মূছাকে জীবিত অবস্থায় সিন্দুক হইতে বাহির করিয়া লওয়া হয়। শত চেষ্টা সত্ত্বেও শিশু মূছা কোনও স্ত্রীলোকের স্তন মুখে লইল না ; অবশেষে হজরত মূছার ভগ্নি গরজহীন ভাবে দাইয়ের কাজ করার জন্য নিজের মাতাকে শিশু মূছার কাছে লইয়া আসিল। তখন মূছা তাহার দাই-বেশী মাতার দুগ্ধ পান করিতে থাকায় ফেরাউন কর্ত্তৃক মূছা তাহার মাতার হাওয়ালা হইল।

(৬) "পরীক্ষা করার মত পরীক্ষা করিয়াছি"— সেই সকল ঘটনার দিকে ইহার ইশারা, কোরআনের অন্যান্য স্থানে যাহার উল্লেখ রহিয়াছে। যথা—হজরত মূছাকে নিঃসম্বল অবস্থায় একাকী পলায়ন করিতে হইয়াছিল, তাঁহার পথ জানা চেনা ছিল না, সঙ্গে কোন পাথেয়ও ছিল না। অবশেষ তিনি মদ্‌য়্যান নামক গ্রামের কাছে যাইয়া পৌছান। তথায় কিছু লোক পাতকূয়া হইতে পানি উঠাইতেছিল, আর হজরত শোআএবের কন্যাগণও পানি পান করাইতে তথায় নিজেদের ছাগগুলিকে লইয়া আসিয়াছিল। হজরত মূছা উহাদের জন্য পাতকূয়া হইতে পানি উঠাইয়া দেন এবং উহাদের সাথে হজরত শোআএবের নিকটে যাইয়া পৌছান এবং অবশেষ হজরত মূছা হজরত শোআএবের ছাগ চরাইবার কাজে নিযুক্ত হন। পরে হজরত শোআএবের এক কন্যার সাথে হজরত মূছার বিবাহ হয়।

(৭) ইহা হইতে মর্ম্ম সেই বয়সই, যত সময়ে অধিকাংশ পয়গাম্বরের পয়গাম্বরী শেষ হইয়াছে। অর্থাৎ চল্লিশ বৎসর।

بِاٰيٰتِيْ وَلَا تَنِيَا فِيْ ذِكْرِيْ ۚ اِذْهَبَآ اِلٰى فِرْعَوْنَ اِنَّهٗ

বেআ-য়্যা-তী অলা- তানেয়্যা- ফী জেক্‌রী। এজ্‌হাবা— এলা- ফের্‌আওনা ইন্‌নাহু

আমার মো'জেযাহ্‌ সহ এবং আমার স্মরণ বিষয়ে শৈথিল্য করিও না। তোমরা উভয়ে ফেরাউনের নিকটে গমন কর কারণ ফেরাউন

طَغٰى ۚ فَقُوْلَا لَهٗ قَوْلًا لَّيِّنًا لَّعَلَّهٗ يَتَذَكَّرُ اَوْ

তাগা-। ফাকুলা- লাহু কাওলাল্‌ লায়্যেনাল্‌ লাআল্লাহু য়্যাতাজাক্কারো আও্‌

ছেরকশী করিয়াছে। অপিচ তোমরা উভয়ে ( তাহার কাছে যাইয়া ) তাহার সাথে নরম ভাবে কথা বলিও যাহাতে সে বুঝ মানে অথবা

يَخْشٰى ۝ قَالَا رَبَّنَآ اِنَّنَا نَخَافُ اَنْ يَّفْرُطَ عَلَيْنَآ

য়্যাখ্‌শা-। কা-লা- রাব্বানা— ইন্‌নানা- নাখা-ফো আই-য়্যাফ্‌রোতা আলায়না—

( আমাকে ) ভয় করে। উভয়ে আরজ করিল হে আমাদের প্রভু আমরা ( এই বিষয়ে ) ভয় করিতেছি যে ( ফেরাউন ) আমাদের প্রতি দুর্ব্যবহার করে

اَوْ اَنْ يَّطْغٰى ۝ قَالَ لَا تَخَافَآ اِنَّنِيْ مَعَكُمَآ اَسْمَعُ

আও্‌ আই-য়্যাৎগা-। কা-লা লা- তাখা-ফা— ইন্‌নানী মাআকোমা— আছ্‌মায়ো

অথবা ( আরও বেশী ) ছেরকশী করিতে লাগে। ( আল্লাহ্‌ ) ফর্মাইলেন তোমরা ভয় করিওনা নিশ্চয় আমি তোমাদের সঙ্গে রহিয়াছি ( আর সমস্তই ) শুনিতেছি

وَاَرٰى ۝ فَاْتِيٰهُ فَقُوْلَآ اِنَّا رَسُوْلَا رَبِّكَ فَاَرْسِلْ مَعَنَا

অআরা-। ফা'-তেয়্যা-হো ফাকুলা— ইন্‌না- রাছুলা- রাব্বেকা ফাআর্‌ছেল্‌ মাআ:না-

ও দেখিতেছি। অতএব তোমরা উহার নিকটে গমন কর এবং ( তথায় যাইয়া ) বল যে আমরা আপনার প্রভুর প্রেরিত (৮) অতএব আপনি আমাদের সাথে পাঠাইয়া দিন

بَنِيْٓ اِسْرَآءِيْلَ ۚ وَلَا تُعَذِّبْهُمْ ۭ قَدْ جِئْنٰكَ بِاٰيَةٍ

বানী—এছ্‌রা—য়ীলা,— অলা- তোআজ্জেব্‌হুম্‌, কাদ্‌ জ্বে'-না-কা বেআ-য়্যাতেম্‌

বানী-এছরায়ীলকে,—আর উহাদিগকে ( কোনও প্রকার ) কষ্ট দিবেন না, নিশ্চয়ই আমরা আপনার কাছে আনিয়াছি মো'জেযাহ্‌

(৮) যেহেতু হজরত মুছা ও হজরত হারুণকে আল্লাহ্‌ ফেরাউনের সহিত নরমভাবে কথা বলিতে নির্দ্দেশ করিয়াছিলেন, তজ্জন্য আমি এই "নরমভাবে"কে অনুবাদে এইরূপ করিয়াছি যে, ফেরাউন বাদশাহ্‌ থাকার জন্য ফেরাউন সম্বন্ধে সম্মানজনক শব্দ ব্যবহার করিয়াছি।

مِّن رَّبِّكَ ۖ وَالسَّلَامُ عَلَىٰ مَنِ اتَّبَعَ الْهُدَىٰ ۝ إِنَّا قَدْ أُوحِيَ

মের্‌রাব্বেক্, অছ্‌ছালা-মো আলা- মানেত্তাবাআল্ হোদা-। ইন্না ক্বাদ্ উহেয়্যা

আপনার প্রভুর নিকট হইতে, আর নিরাপদতা তাহারই জন্য যে-ব্যক্তি সোজা পথের অনুসরণ করে। নিশ্চয় ( আল্লার পক্ষ হইতে ) অহী নাজেল হইয়াছে

---

إِلَيْنَا أَنَّ الْعَذَابَ عَلَىٰ مَن كَذَّبَ وَتَوَلَّىٰ ۝ قَالَ

এলায়্‌না— আন্নাল্ কাজা-বা আলা- মান্ কাজ্জা-বা অতাঅল্লা-। ক্বা-লা

আমাদের প্রতি এই যে ( আল্লার ) আজাব তাহারই প্রতি ( নাজেল হইবে ) যে ব্যক্তি ( আল্লার আয়তগুলিকে ) মিথ্যা জানে আর ( তাঁহার হুকুম হইতে ) মুখ ঘুরায়। ( ফেরাউন গর্ব্বভরে ) জিজ্ঞাসা করিল

---

فَمَن رَّبُّكُمَا يَا مُوسَىٰ ۝ قَالَ رَبُّنَا الَّذِي أَعْطَىٰ كُلَّ

ফামার্‌রাব্বোকোমা- ইয়্যা- মূছা-। ক্বা-লা রাব্বোনাল্‌লাজী— আ'-তা- কুল্লা

কে তোমাদের প্রভু ওহে মূছা! ( মূছা ) বলিল আমাদের প্রভু তিনি যিনি দান করিয়াছেন প্রত্যেক

---

شَيْءٍ خَلْقَهُ ثُمَّ هَدَىٰ ۝ قَالَ فَمَا بَالُ الْقُرُونِ الْأُولَىٰ ۝ قَالَ

শায়্‌এন্ খাল্‌কাহু ছোম্মা হাদা-। ক্বা-লা ফামা- বা-লোল্ কোরূনেল্ উলা-। ক্বা-লা

সৃষ্টকে তাহার জন্ম-তথ্য তৎপর ( তাহাকে তৎসমূহ পূরণের ) পথ প্রদর্শন করিয়াছেন ( যাহার জন্য সে সৃজিত হইয়াছে )। (৯) ( ফেরাউন ) জিজ্ঞাসা করিল তবে, পূর্ব্ববর্ত্তী ( যুগের ) লোকদিগের কি অবস্থা ( হইবে ) ? ( মূছা ) বলিল

---

عِلْمُهَا عِندَ رَبِّي فِي كِتَابٍ ۖ لَّا يَضِلُّ رَبِّي وَلَا يَنسَى ۝ الَّذِي

এল্‌মোহা- এন্দা রাব্বী ফী কেতা-বেন্, লা- য়্যাদেল্লো রাব্বী অলা- য়্যান্‌ছাল্—লাজী

উহার এল্‌ম আমার প্রভুর নিকটে ( লওহে-মাহ্‌ফুজ ) গ্রন্থে ( লিখিত মওজুদ ) রহিয়াছে, আমার প্রভু বিচ্যুত হন না এবং বিস্মৃত হন না। (১০) যিনি

---

جَعَلَ لَكُمُ الْأَرْضَ مَهْدًا وَسَلَكَ لَكُمْ فِيهَا سُبُلًا وَأَنزَلَ

জ্বাআলা লাকোমোল্ আর্‌দ্বা মাহ্‌দাঙ্, অছালাকা লাকুম্ ফী-হা- ছোবোলাঙ্, অআন্‌যালা

তোমাদের জন্য মৃত্তিকাকে শয্যা ( তৈয়ারী ) করিয়াছেন আর তোমাদের গমনের জন্য মৃত্তিকায় বহুপথ বাহির করিয়াছেন আর বর্ষাইয়াছেন

---

(৯) মর্ম্ম এই যে, সৃষ্টজীব মাত্রেরই বিভিন্ন প্রকার অবস্থা। আর যে-জীবের অবস্থা যদ্রূপ, সে-জীব শুরু হইতেই তাহারই দিকে ঢলিয়া পড়ে। মানুষের বাচ্চা ভূমিষ্ট হইয়া দুগ্ধ পান করে, তারপর ভাত খাইতে লাগিয়া যায়—চলিতে শিক্ষা করে। পাখীর ছানা উড়িতে এবং মাছের পোনা সাঁতার দিতে শুরু করে। এইরূপই—কিছুলোক বেহেশ্‌তের জন্য সৃজিত হইয়াছে;—তাহারা সৎকাজ করিয়া থাকে, আর কিছুলোক দোজখের জন্য সৃজিত হইয়াছে,—তাহারা কুফরী ও শেরেকী করিয়া থাকে।

(১০) হজরত মূছার উত্তরের মর্ম্ম সম্ভবতঃ এই ছিল যে,—"পরের জমা-খরচ ছাড়িয়া তুমি নিজের জমা-খরচ ঠিক কর।"

مِنَ السَّمَاءِ مَاءً ط فَأَخْرَجْنَا بِهٖ أَزْوَاجًا مِّنْ نَّبَاتٍ

মেনাছ্ছামা—এ মা—আন্, ফাআখ্রাজ্না- বেহী— আয্ওয়া-জ্বাম্ মেন্ নাবা-তেন্

আছমান হইতে পানি, তারপর আমি ( সেই ) পানির দ্বারা উৎপাদন করিয়াছি ( মৃত্তিকা হইতে )

---

شَتّٰى ۝ كُلُوْا وَارْعَوْا أَنْعَامَكُمْ ط إِنَّ فِيْ ذٰلِكَ لَاٰيٰتٍ

শাৎতা- । কোলূ অর্আও, আন্আ-মাকুম্ ইন্না ফী জা-লেকা লাআ-য়্যা-তেল্

বিভিন্ন রকমের শস্য । ( যাহাতে সেগুলিকে ) তোমরা(ও) ভক্ষণ কর আর তোমাদের ( পালিত ) পশুগুলিকে(ও) চারণ করাও, নিঃসন্দেহ ইহাতে ( অর্থাৎ এই সকল বিষয়ে আল্লার কোদ্রতের ) বহু নিদর্শন রহিয়াছে

---

৫
২
১১
রুকু

لِّأُولِى النُّهٰى ۝ مِنْهَا خَلَقْنٰكُمْ وَفِيْهَا نُعِيْدُكُمْ وَمِنْهَا

লেউলেন্নোহা- । ৫ মেন্হা- খালাক্না-কুম্ অফী-হা- নোয়ীদোকুম্ অমেন্হা-

জ্ঞানীগণের জন্য । ( হে লোক সকল ! ) আমি মৃত্তিকা হইতে তোমাদিগকে সৃজন করিয়াছি আর ( মৃত্যুর পরে ) উহারই মধ্যে পুনর্ব্বার আমি তোমাদিগকে লইয়া যাইব আর মৃত্তিক হইতেই ( কেয়ামত-দিবসে )

---

نُخْرِجُكُمْ تَارَةً أُخْرٰى ۝ وَلَقَدْ أَرَيْنٰهُ اٰيٰتِنَا كُلَّهَا

নোখ্রেজোকুম্ তা-রাতান্ ওখ্রা- । অলাকাদ্ আরায়্না-হো আ-য়্যা-তেনা- কুল্লাহা-

আমি আবার তোমাদিগকে বাহির ( করিয়া দাঁড় ) করিব (১১) আর ফেরাউনকে আমি নিজের সমস্ত নিদর্শন প্রদর্শন করা সত্ত্বেও

---

فَكَذَّبَ وَأَبٰى ۝ قَالَ أَجِئْتَنَا لِتُخْرِجَنَا مِنْ أَرْضِنَا

ফাকাজ্জাবা অআবা- । ক্বা-লা আজে’-তানা- লেতোখ্রেজানা- মেন্ আর্দ্বেনা-

সে মিথ্যা জানিতে ও এন্কার করিতে থাকে । ( আর সে অবশেষ ইহা ) বলিল যে ( হে মুছা ! ) তুমি কি আমাদের নিকট এই জন্য ( পয়গাম্বর সাজিয়া ) আসিয়াছ যে আমাদিগকে আমাদের দেশ হইতে বাহির করিয়া দিবে

---

(১১) মানব-সৃষ্টির ধারাবাহিকতা যদি হজরত আদম হইতে লওয়া হয়, তাহা হইলে সকল মানুষকে আল্লাহ্ মাটী হইতে সৃষ্টি করিয়াছেন । কারণ হজরত আদমকে আল্লাহ্ মাটী হইতে সৃজন করিয়াছিলেন । অর্থাৎ হজরত আদম কাহারও ঔরস বা গর্ভজাত ছিলেন না । আর এমনিও যখন হইতে ঔরস ও গর্ভজাত প্রণালী প্রচলিত হইয়াছে, তখন হইতে মানুষ বীর্য্য হইতে সৃষ্টি হইয়া আসিতেছে । আর সেই বীর্য্য সৃষ্টি হইয়া থাকে খাদ্য-দ্রব্য হইতে এবং খাদ্য দ্রব্য উৎপন্ন হইয়া থাকে মাটী হইতে । এক্ষণ প্রশ্ন থাকিতেছে—মৃত্যুর পরে পুনর্ব্বার মাটিতে মিলিত হওয়া । অতএব যাহাদিগকে মাটীতে দফন করা হইয়া থাকে, তাহাদের পুনর্ব্বার মাটীতে মিলিত হওয়া সম্বন্ধে ত কোন প্রশ্নই থাকিতেছে না । আর যাহাদিগকে পোড়াইয়া ফেলা হয় . কিম্বা যাহাদিগকে নদ-নদীতে ভাসাইয়া দেওয়া হয় , তাহারাও অবশেষ মাটীরই সহিত মিলিত হইয়া থাকে । এক্ষণ শেষ কথা হইতেছে,—"কেয়ামত-দিবসে মাটী হইতে মৃতগণকে বাহির করিয়া দাঁড় করানো ।" ইহার সন্তোষজনক উত্তর এই যে , যিনি সৃজন করিতে এবং মৃত্যু ঘটাইতে সক্ষম, তিনি সবকিছুই করিতে সক্ষম।

بِسِحْرِكَ يٰمُوْسٰى ۝ فَلَنَأْتِيَنَّكَ بِسِحْرٍ مِّثْلِهٖ فَاجْعَلْ

বেছেহ্‌রেকা ইয়্যা- মূছা-। ফালানা'-তেয়্যান্নাকা বেছেহ্‌রেম্ মেছ্‌লেহী ফাজ্‌আল্

নিজের যাদু (মন্ত্রের) বলে ওহে মূছা! অতএব (ছবুর কর) নিশ্চয় আমিও তোমার কাছে আনিয়া উপস্থিত করিতেছি ঐ প্রকারেই যাদু অতএব (হে মূছা!) তুমি ধার্য্য কর

بَيْنَنَا وَبَيْنَكَ مَوْعِدًا لَّا نُخْلِفُهٗ نَحْنُ وَلَآ اَنْتَ مَكَانًا

বায়্‌নানা- অবায়্‌নাকা মাওএদাল্ লা- নোখ্‌লেফোহূ নাহ্‌নো অলা— আন্‌তা মাকা-নান্

আমাদের ও তোমার মধ্যস্থলে একটা ওয়াদা-স্থান যাহাতে না-ত আমরা উহার খেলাফ করি আর না তুমি (আমার-তোমার মোকাবেলা) এক সমতল

سُوًى ۝ قَالَ مَوْعِدُكُمْ يَوْمُ الزِّيْنَةِ وَاَنْ يُّحْشَرَ النَّاسُ ضُحًى ۝

ছোওয়া। কা-লা মাওয়েদোকুম্ য়্যাওমোয্‌যীনাতে অআঁই-ইয়্যোহ্‌শারান্না-ছো দ্বোহা-।

ক্ষেত্রে। (মূছা) বলিল (আমার) তোমাদের ওয়াদা-স্থান (সাধারণ) শোভনের দিনে (১২) আর এই-যে দিন (অর্থাৎ সূর্য্য) চড়িয়া উঠিলে (যেন) লোক জড় করা হয়। (১৩)

فَتَوَلّٰى فِرْعَوْنُ فَجَمَعَ كَيْدَهٗ ثُمَّ اَتٰى ۝ قَالَ لَهُمْ مُّوْسٰى

ফাতাঅল্লা- ফের্‌আওনো ফাজ্জামাআ কায়্‌দাহূ ছোম্মা আতা-। কা-লা লাহুম্ মূছা-

অনন্তর ফেরাউন (নিজের জায়গায়) ফিরিয়া গেল তৎপর ফেরাউন নিজের যাদুগরকে জড় করিল তারপর (ধার্য্য দিনে নির্দ্দিষ্ট সময়ে মোকাবেলার জন্য প্রস্তুত হইয়া) উপস্থিত হইল। মূছা (ফেরাউনী দলের আধিক্য দর্শনে) উহাদিগকে বলিল

وَيْلَكُمْ لَا تَفْتَرُوْا عَلَى اللّٰهِ كَذِبًا فَيُسْحِتَكُمْ

অয়্‌লাকুম্ লা- তাফ্‌তারু আলাল্লা-হে কাজেবান্ ফাইয়্যোছ্‌হেতাকুম্

তোমাদের বিপদ উপস্থিত তোমরা আল্লার প্রতি (যাদুর) মিথ্যা দুর্ণাম চাপাইওনা তাহা হইলে তিনি তোমাদিগাক নিপাত করিয়া দিবেন

(১২) "সাধারণ শোভনের দিন" অর্থে—সম্ভবত: ঈদের দিন কিম্বা মেলার দিন অথবা হয় ত ফেরাউনের জন্মদিন। কারণ, ফেরাউনের জন্ম-দিনে লোক সাজ-সজ্জা করিয়া আমোদ-আহ্লাদ করিত এবং নিজেদের গৃহ ও দোকানগুলি সাজাইত, সে-দিবস আমোদ-প্রমদ ছাড়া কেহ কোন কাজ করিত না।

(১৩) "দিন চড়িয়া উঠা" অর্থাৎ অধিক বেলার শর্ত্ত এ-জন্য লাগান হইয়াছে যে, কোন কোন লোক বিলম্বে শয়ন করে ও বিলম্বে উঠে, আর কেহ কেহ আবশ্যক-কার্য্যে লিপ্ত থাকে। কাজেই, "অধিক বেলায় জড় হওয়া"র শর্ত্ত থাকায় কেহই নিজের অনুপস্থিতি সম্বন্ধে কোন ওজর পেশ করিতে পারিবে না।

بِعَذَابٍ ۚ وَقَدْ خَابَ مَنِ افْتَرٰى ۝ فَتَنَازَعُوْٓا اَمْرَهُمْ بَيْنَهُمْ

বেআজা-বেন্, অক্বাদ্ খা-বা মানেফ্‌তারা-। ফাতানা-যাউ— আম্‌রা হুম্ বায়্‌নাহুম্

( তোমাদের প্রতি কোন ) আজাব ( নাজেল করত: উহা ) দ্বারা, আর যে ব্যক্তি আল্লার প্রতি মিথ্যা দুর্ণাম চাপাইল সেই ব্যক্তি নিশ্চয়ই বরবাদ হইয়া গেল। (১৪) অত:পর উহারা নিজেদের ( এই ) কার্য্য সম্বন্ধে ঝগড়া শুরু করিল আপোষে

وَاَسَرُّوا النَّجْوٰى ۝ قَالُوْٓا اِنْ هٰذٰنِ لَسٰحِرٰنِ يُرِيْدٰنِ

অআছার্‌রোন্‌নাজ্‌ওয়া-। ক্বা-লূ— ইন্ হা-জা-নে লাছা-হেরা-নে ইয়োরীদা-নে

আর গোপনে গোপনে ছেরকশী করিতে লাগিল। ( অবশেষ ) সকলে ( একমত হইয়া ) বলিল যে ইহারা উভয়(ভ্রাতা)ই যাদুগর ইহারা ( এই ) ইচ্ছা করিতেছে

اَنْ يُّخْرِجٰكُمْ مِّنْ اَرْضِكُمْ بِسِحْرِهِمَا وَيَذْهَبَا بِطَرِيْقَتِكُمُ

আই-ইয়োখ্‌রেজা-কুম্ মেন্ আর্‌দ্বেকুম্ বেছেহ্‌রেহেমা- অয়াজহাবা- বেত্বারীক্বাতেকোমোল্

যে ইহারা তোমাদিগকে তোমাদের দেশ হইতে বাহির করিয়া দেয় নিজেদের যাদু দ্বারা আর বিলুপ্ত করিয়া দেয় ( ইহারা ) তোমাদের উত্তম

الْمُثْلٰى ۝ فَاَجْمِعُوْا كَيْدَكُمْ ثُمَّ ائْتُوْا صَفًّا ۚ وَقَدْ اَفْلَحَ

মোছ্‌লা-। ফাআজ্‌মেউ কায়্‌দাকুম্ ছোম্মা'-তূ ছফ্‌ফান্, অক্বাদ্ আফ্‌লাহাল্

মজহাবকে। অতএব তোমরাও নিজেদের ( কোনও ) তদ্বির ছাড়িও না তারপর ( তোমরা ) সারিবন্ধ হইয়া ( ইহাদের বিরুদ্ধে ) চলিয়া আইস, আর নিশ্চয় নাজাত পাইল

الْيَوْمَ مَنِ اسْتَعْلٰى ۝ قَالُوْا يٰمُوْسٰٓى اِمَّآ اَنْ تُلْقِيَ وَاِمَّآ

য়্যাও্‌মা মানেছ্‌তা'-লা-। ক্বা-লূ ইয়্যা- মূছা— এম্‌মা— আন্ তোল্‌কেয়্যা অএম্‌মা—

আজিকে ( সেই ব্যক্তি ) যে ব্যক্তি বিজয়ী হইল। ( অবশেষ যাদুগরগণ ) বলিল হে মূছা! হয় এই হউক যে তুমি ( নিজের লাঠী ময়দানে ) নিক্ষেপ কর আর কিম্বা

اَنْ نَّكُوْنَ اَوَّلَ مَنْ اَلْقٰى ۝ قَالَ بَلْ اَلْقُوْا ۚ فَاِذَا حِبَالُهُمْ

আন্‌নাকূনা আওঅলা মান্ আল্‌ক্বা-। ক্বা-লা বাল্ আল্‌কূ, ফাএজা- হেবা-লোহুম্

এই হউক যে আমরাই আগে নিক্ষেপকারী সাজি। ( মূছা ) বলিল বরং তোমরাই ( আগে ) নিক্ষেপ কর ( তদনুযায়ী উহারা নিজেদের কর্ত্তব্যকার্য্য করিল অর্থাৎ সমস্ত যাদু ছাড়িল ), তখন হঠাৎ উহাদের রশিগুলি

وَعِصِيُّهُمْ يُخَيَّلُ اِلَيْهِ مِنْ سِحْرِهِمْ اَنَّهَا تَسْعٰى ۝

অএছীয়্যোহুম্ ইয়োখায়্যালো এলায়্‌হে মেন্ ছেহ্‌রেহিম্ আন্‌নাহা- তাছ্‌আ-।

ও উহাদের লাঠীগুলি উহাদের যাদুর কারণে মূছার এরূপ বোধ হইল যে সেগুলি ( সাপ হইয়া এ-দিকে ও-দিকে ) ছুটা ছুটি করিতেছে।

(১৪) "আল্লার প্রতি মিথ্যা দুর্ণাম আরোপ"-এর মর্ম্ম এই যে, আল্লাহ্ যে আমাকে লাঠীর মো'-জেযাহ্ দান করিয়াছেন, তাহাকে "যাদু" বলা।

فَأَوْجَسَ فِي نَفْسِهِ خِيفَةً مُّوسَىٰ ۝ قُلْنَا لَا تَخَفْ إِنَّكَ

ফাআওজাছা ফী নাফ্ছেহী খীফাতাম্ মূছা- । কোল্না- লা- তাখাফ্ ইন্নাকা

তখন মূছা নিজের মনে ভয় পাইল। আমি ( তখন ) বলিলাম ( মূছা ! ) ভয় পাইও না নিশ্চয় তুমি-ই

أَنتَ الْأَعْلَىٰ ۝ وَأَلْقِ مَا فِي يَمِينِكَ تَلْقَفْ مَا صَنَعُوا ۖ إِنَّمَا

আন্তাল্ আ'-লা-। অআল্কে মা- ফী য়্যামীনেকা তাল্কাফ্ মা- ছানাউ, ইন্নামা-

ত বিজয়ী হইবে। আর তুমি নিক্ষেপ কর ( ময়দানে ) যাহা ( অর্থাৎ যে-লাঠী ) তোমার দক্ষিণ হস্তে রহিয়াছে গিলিয়া ফেলিবে ( এই যাদুগরগণ ) যাহা ( যাদুদ্বারা ) দাঁড় করিয়াছে, কারণ যাহা কিছু

صَنَعُوا كَيْدُ سَاحِرٍ ۖ وَلَا يُفْلِحُ السَّاحِرُ حَيْثُ أَتَىٰ ۝

ছানাউ কায়্দো ছা-হেরেন্, অলা- ইয়্যোফ্লেহোছ্ছা-হেরো হায়্ছো আতা-।

( যাদুদ্বারা ) উহারা দাঁড় করিয়াছে ( এ-সমুদয় ত ) যাদুর ফন্দী, আর যাদুগর যেখানেই যাউক তাহার মুক্তি নাই-ই।

فَأُلْقِيَ السَّحَرَةُ سُجَّدًا قَالُوا آمَنَّا بِرَبِّ هَارُونَ وَمُوسَىٰ ۝

ফাওল্কেয়্যাছ্ছাহারাতো ছোজ্জাদান্ কা-লূ— আ-মান্না- বেরাব্বে হা-রূনা অমূছা-।

( ফলকথা, মূছার লাঠী আসদাহা হইয়া যাদুগরদিগের যাদুর সমস্ত সাপগুলিকে যখন গিলিয়া ফেলিল ) তখন যাদুগরগণ ছেজদায় পড়িয়া গেল ( এবং ) বলিতে লাগিল যে আমরা হারূণ ও মূছার প্রভুর প্রতি ঈমান আনিয়াছি।

قَالَ آمَنتُمْ لَهُ قَبْلَ أَنْ آذَنَ لَكُمْ ۖ إِنَّهُ لَكَبِيرُكُمُ الَّذِي

কা-লা আ-মান্তুম্ লাহু কাব্লা আন্ আ-জানা লাকুম্, ইন্নাহু লাকাবীরোকোমোল্লাজী

( ফেরাউন ) বলিল তোমরা মূছার উপর ঈমান আনিয়াছ ইহার আগেই কি যে আমি তোমাদিগকে অনুমতি প্রদান করি, ( হউক না হউক ) নিশ্চয় সেই ব্যক্তি অবশ্যই তোমাদের (পক্ষে) মহান যে-ব্যক্তি

عَلَّمَكُمُ السِّحْرَ ۖ فَلَأُقَطِّعَنَّ أَيْدِيَكُمْ وَأَرْجُلَكُم

আল্লামাকোমোছ্ছেহ্রা, ফালাওকাত্তেআন্না আয়্দেয়্যাকুম্ অআর্জোলাকুম্

তোমাদিগকে যাদু শিক্ষা দিয়াছে, অতএব নিশ্চয়ই আমি কাটিয়া ফেলিব তোমাদের হস্ত ও তোমাদের পদগুলিকে

مِّنْ خِلَافٍ وَلَأُصَلِّبَنَّكُمْ فِي جُذُوعِ النَّخْلِ وَلَتَعْلَمُنَّ

মেন্ খেলা-ফেণ্ড্ অলাওছাল্লেবান্নাকুম্ ফী জোজূএন্নাখ্লে, অলাতা'-লামোন্না

উটা( সিধা ) ভাবে (১৫) আর নিশ্চয়ই আমি শূলে চড়াইব তোমাদিগকে খর্জ্জুর ( বৃক্ষের ) শাখার মধ্যে, আর নিশ্চয়ই তোমরা জানিতে পারিবে যে

(১৫) এই কথা-ই ৯ম পারা, ৪র্থ রুকুতে আসিয়াছে, আর তথায় আমি ( অর্থাৎ অনুবাদক ) এই তফছীর লিখিয়াছি যে, উল্টা-সোজা হাত-পা কাটার অর্থ এই যে, যথা—ডান হাত বাঁ পা, কারণ উহার ফলে সমস্ত অকর্ম্মণ্য হইয়া পড়ে।

اَيُّنَآ اَشَدُّ عَذَابًا وَّاَبْقٰى ۝ قَالُوْا لَنْ نُّؤْثِرَكَ

আয়্যোনা— আশাদ্দো আজা-বাঙ্ অআব্‌কা-। কা-লূ লান্ নো'-ছেরাকা
আমাদের ( উভয় দলের ) কাহার মার অধিক কঠিন ও অধিক স্থায়ী। ( যাদুগরগণ ) বলিল
আমরা কখনই তোমাকে গুরুত্ব দিতে পারি না

عَلٰى مَا جَآءَنَا مِنَ الْبَيِّنٰتِ وَالَّذِيْ فَطَرَنَا فَاقْضِ مَآ

আলা- মা- জ্বা—আনা- মেনাল্ বায়্যেনা-তে অল্লাজী ফাতারানা- ফাক্‌দ্বে মা—
সুস্পষ্ট মো'জেযাহ্ সকল যাহা আমাদের সম্মুখে আসিয়াছে তৎসমূহের উপর আর যে ( আল্লাহ্ )
আমাদিগকে সৃজন করিয়াছেন ( তাঁহার উপর ) অতএব তুমি করিয়া ফেল যাহা

اَنْتَ قَاضٍ ؕ اِنَّمَا تَقْضِيْ هٰذِهِ الْحَيٰوةَ الدُّنْيَا ؕ اِنَّآ

আন্তা কা-দ্বেন্, ইন্নামা- তাক্‌দ্বী হা-জেহেল্ হায়্যা-তাদ্দোন্‌য়্যা-। ইন্না—
তুমি করিবে, ইহা ছাড়া নয় যে তুমি হুকুম চালাইতে পার এই পার্থিব জীবনে ( যে আমাদিগকে
শাস্তি দিবে বা জীবনে মারিয়া ফেলিবে ) আমরা ত

اٰمَنَّا بِرَبِّنَا لِيَغْفِرَ لَنَا خَطٰيٰنَا وَمَآ اَكْرَهْتَنَا

আ-মান্না- বেরাব্বেনা- লেয়্যাগ্‌ফেরা লানা- খাতা-য়্যা-না- অমা— আক্‌রাহ্‌তানা-
আমাদের প্রভুর প্রতি ঈমান আনিয়া চুকিয়াছি যাহাতে তিনি আমাদের গোনাহগুলি ক্ষমা করেন
আর ( যাহাতে তিনি ক্ষমা করেন ) তুমি ( বিশেষ করিয়া ) আমাদিগকে জবরদস্তী ( বাধ্য ) করিয়াছ

عَلَيْهِ مِنَ السِّحْرِ ؕ وَاللّٰهُ خَيْرٌ وَّاَبْقٰى ۝ اِنَّهٗ مَنْ يَّاْتِ

আলায়হে মেনাছ্‌ছেহ্‌রে, অল্লা-হো খায়রোঙ্ অআব্‌কা-। ইন্নাহূ মাই-য়্যা'-তে
যাহার প্রতি যাদু(র গোনাহ্ )কে আর আল্লাহ্ (র দায়েন * তোমার তোমার দায়েন অপেক্ষা ) উত্তম
এবং দীর্ঘস্থায়ী। নিঃসন্দেহ যে-ব্যক্তি উপস্থিত হইবে

رَبَّهٗ مُجْرِمًا فَاِنَّ لَهٗ جَهَنَّمَ ؕ لَا يَمُوْتُ فِيْهَا وَلَا

রাব্বাহূ মোজ্‌রেমান্ ফাইন্না লাহূ জ্বাহান্নাম্, লা- য়্যামূতো ফী-হা- অলা-
( কুফরী দোষে ) দোষী হইয়া নিজের প্রভুর সম্মুখে তাহার জন্য দোজখ রহিয়াছে, ( দোজখে ) না-ত
( সেই ব্যক্তি ) মরিবে আর না

* دَايِن "দায়েন" ইয়া-য়ে মজহূল দ্বারা, ইহার অর্থ—দেওয়া, প্রদান করা। অন্য স্থানে উল্লেখ আছে—ফেরাউন যাদুগরদিগেকে পুরস্কার প্রদান করারও লোভ দেখাইয়াছিল, কিন্তু যাদুগরগণ ফেরাউনের কথার এইরূপ উত্তর দিয়াছিল।

يَحْيٰى ۝ وَمَنْ يَّأْتِهٖ مُؤْمِنًا قَدْ عَمِلَ الصّٰلِحٰتِ فَأُولٰٓئِكَ

য়্যাহ্‌য়্যা-। অমাই-তেহী মো'-মেনান্ কাদ্ আমেলাছ্‌ছা-লেহা-তে ফাউলা—একা
জীবিত থাকিবে। আর যে ব্যক্তি ঈমানের সাথে আল্লার হুজুরে হাজীর হইবে ( আর ) সেই ব্যক্তি সংকাজও করিয়া থাকিবে তবে ইহারাই

لَهُمُ الدَّرَجٰتُ الْعُلٰى ۙ جَنّٰتُ عَدْنٍ تَجْرِيْ مِنْ تَحْتِهَا

লাহোমোদ্‌দারাজা-তোল্ ওলা-। জান্‌না-তো আদ্‌নেন্ তাজ্‌রী মেন্ তাহতেহাল্
যাহাদের মহা পদলাভ ঘটিবে,—( অর্থাৎ ) চির বসবাসের বাগান যাহার নিম্নে বহিতে থাকিবে

الْأَنْهٰرُ خٰلِدِيْنَ فِيْهَا ۭ وَذٰلِكَ جَزٰٓؤُا مَنْ تَزَكّٰى ۝ ع ১২ রুকু

আন্‌হা রো খা-লেদীনা ফী-হা-, অজা-লেকা জাযা—য়ো মান্ তাযাক্‌কা-। ع
বহু নদী ( আর তাহারা ) উহাতে ( চির ) চিরকাল বাস করিবে, আর ইহাই পুরস্কার ( সেই ব্যক্তির ) যে ব্যক্তি ( গোনাহ্ ও কুফরী হইতে ) পাক থাকে।

وَلَقَدْ أَوْحَيْنَآ إِلٰى مُوْسٰى ۙ أَنْ أَسْرِ بِعِبَادِيْ فَاضْرِبْ لَهُمْ

অলাকাদ্ আও্‌হায়্‌না— এলা- মুছা,— আন্ আছ্‌রে বেএবা-দী ফাদ্‌রেব্ লাহুম্
আর আমি মুছার দিকে অহী পাঠাইয়াছিলাম যে,—আমার বান্দাগণ( অর্থাৎ বানী-এছরায়ীল )কে রাতারাতি ( মিছর হইতে ) বাহির করিয়া লইয়া যাও তারপর তুমি ( লাঠির ) আঘাত করিয়া উহাদের জন্য

طَرِيْقًا فِى الْبَحْرِ يَبَسًا ۙ لَّا تَخٰفُ دَرَكًا وَّلَا تَخْشٰى ۝

তারীকান্ ফেল্-বাহরে য়্যাবাছাল্, লা- তাখা-ফো দারাকাও অলা- তাখ্‌শা-।
সমুদ্রে শুষ্ক রাস্তা তৈয়ারী করিয়া দাও ( যাহাতে ঐ রাস্তা দিয়া তোমরা নিশ্চিন্তে সমুদ্র পার হইয়া যাও ), না-ত তোমার ( কাহারও ) পশ্চাৎ-অনুসরণের ভয় থাকিবে আর না তুমি ( ডুবিয়া যাওয়ার ) আশঙ্কা করিবে।

فَأَتْبَعَهُمْ فِرْعَوْنُ بِجُنُوْدِهٖ فَغَشِيَهُمْ مِّنَ الْيَمِّ

ফাআৎবাআহুম্ ফের্‌আও্‌নো বেজোনূদেহী ফাগাশেয়্যাহুম্ মেনাল্-য়্যাম্মে
অনন্তর পশ্চাদ্ধাবন করিল উহাদের ফেরাউন তাহার লস্করসহ তৎপর সমুদ্রের যাহা কিছু ( ধাক্কা ) উহাদের প্রতি আসিল

مَا غَشِيَهُمْ ۝ وَأَضَلَّ فِرْعَوْنُ قَوْمَهٗ وَمَا هَدٰى ۝

মা- গাশেয়্যাহুম্। অআদাল্লা ফের্‌আও্‌নো কাও্‌মাহু অমা- হাদা-।
তাহা ত আসিল। আর ফেরাউন নিজের কওমকে গোমরাহীতে নিক্ষেপ করিয়াছিল এবং সোজা পথ দেখায় নাই।

يٰبَنِىْٓ اِسْرَآءِيْلَ قَدْ اَنْجَيْنٰكُمْ مِّنْ عَدُوِّكُمْ وَوٰعَدْنٰكُمْ

য়্যা-বানী— এছ্‌রা—য়ীলা কাদ্ আন্‌জায়্‌না-কুম্ মেন্ আদূভেকুম্ অওয়া-আদ্‌না-কুম্
হে বানী-এছরায়ীল আমি নাজাত দিয়াছিলাম তোমাদিগকে তোমাদের শত্রু (ফেরাউনের কবল) হইতে এবং আমি তোমাদের সাথে ওয়াদা করিয়াছিলাম

جَانِبَ الطُّوْرِ الْاَيْمَنَ وَنَزَّلْنَا عَلَيْكُمُ الْمَنَّ وَالسَّلْوٰى ۝

জা-নেবাৎতূরেল্ আয়্‌মানা অনায্‌যাল্‌না- আলায়্‌কোমোল্ মান্‌না অছ্‌ছাল্‌ওয়া-।
তূর (পাহাড়)-এর ডান দিকের (১৬) আর আমি অবতরণ করিয়াছিলাম তোমাদের প্রতি মান্ ও ছাল্‌ওয়া-। (১৭)

كُلُوْا مِنْ طَيِّبٰتِ مَا رَزَقْنٰكُمْ وَلَا تَطْغَوْا فِيْهِ فَيَحِلَّ

কোলু মেন্ তয়্যেবা-তে মা- রাযাক্‌না-কুম্ অলা- তাৎগাও্ ফী-হে ফায়্যাহেল্‌লা
(আর আমি তোমাদিগকে বলিয়াছিলাম যে, এই) উত্তম আহারীয় বস্তু যাহা আমি তোমাদিগকে দিয়াছি তোমরা খাইতে থাক আর সীমা লঙ্ঘন করিও না ইহার মধ্যে (অর্থাৎ ভবিষ্যতের জন্য জমা করিয়া রাখও না, যদি তাহা কর) তাহা হইলে আসিয়া উপস্থিত হইবে

عَلَيْكُمْ غَضَبِىْ ۚ وَمَنْ يَّحْلِلْ عَلَيْهِ غَضَبِىْ فَقَدْ هَوٰى ۝ وَاِنِّىْ

আলায়্‌কুম্ গাদ্বাবী, অমাই-য়্যাহ্‌লেল্ আলায়্‌হে গাদ্বাবী ফাকাদ্ হাওয়া-। অইন্‌নী
তোমাদের প্রতি আমার আজাব, আর যাহার প্রতি আমার আজাব আসিয়া উপস্থিত হইল তবে (সেই ব্যক্তি দোজখের) গহ্বরে যাইয়া পড়িল। আর আমি

لَغَفَّارٌ لِّمَنْ تَابَ وَاٰمَنَ وَعَمِلَ صَالِحًا ثُمَّ اهْتَدٰى ۝

লাগাফ্‌ফা-রোল্ লেমান্ তা-বা অআ-মানা অআমেলা ছা-লেহান্ ছোম্মাহ্‌তাদা-।
অতিশয় ক্ষমাকারী সেই ব্যক্তির জন্য যে-ব্যক্তি (গোনাহ্ হইতে) তাওবাহ্ করিল ও ঈমান আনিল এবং সৎকাজ করিল তৎপর সোজা পথের উপর (ঠিক) রহিল।

وَمَآ اَعْجَلَكَ عَنْ قَوْمِكَ يٰمُوْسٰى ۝ قَالَ هُمْ اُولَآءِ عَلٰٓى

অমা— আ'-জালাকা আন্ কাও্‌মেকা ইয়্যা- মূছা-। কা-লা হুম্ ওলা—এ আলা—
আর (যখন মূছা তওরাত লইতে অগ্রসর হইল, তখন আমি জিজ্ঞাসা করিলাম যে) হে মূছা তুমি কিরূপে (এত) দ্রুততার সহিত নিজের কওম হইতে আগে আসিয়া পড়িলে! (মূছা) আরজ করিল উহারাও এই যে আমার

(১৬) "তূর (পাহাড়)-এর দক্ষিণ দিকের ওয়াদা" হইতে মর্ম্ম এই যে, হজরত মূছাকে আল্লাহ্ নির্দ্দেশ করিয়াছিলেন যে, নিজের কওমের মধ্য হইতে সত্তর ব্যক্তিকে বাছিয়া লইয়া তূর পাহাড়ের ডান দিকে উহাদিগকে লইয়া আসিও—আমি তোমাকে তওরাত দান করিব।

(১৭) "মান্" এবং "ছাল্‌ওয়া-"র বিষয় প্রথম পারা, দ্বিতীয় রুকুতে লিখিত হইয়াছে, তথাকার টীকা দেখুন।

اَثَرِيْ وَعَجِلْتُ اِلَيْكَ رَبِّ لِتَرْضٰى ○ قَالَ فَاِنَّا قَدْ فَتَنَّا

আছারী, অআজ্বেল্‌তো এলায়্‌কা রাব্বে লেতার্‌দ্বা- ; ক্বা-লা ফাইন্‌না- কাদ্‌ ফাতান্‌না-

পিছনে( পিছনে )ই ( চলিয়া আসিতেছে ), আর আমি ত্বরিত গতিতে আপনার দিকে এজন্য আসিয়াছি হে আমার প্রভু যাহাতে আপনি ( আমার প্রতি ) সন্তুষ্ট হন। ( আল্লাহ্‌ ) ফর্ম্মাইলেন আমি এক ) বিপদে লিপ্ত করিয়া দিয়াছি

قَوْمَكَ مِنْۢ بَعْدِكَ وَاَضَلَّهُمُ السَّامِرِيُّ ○ فَرَجَعَ مُوْسٰى

ক্বাও্‌মাকা মেম্‌ বা'-দেকা অআদ্বল্‌লাহোমোছ্‌ছা-মেরীয়্যো। ফারাজ্বাআ - মূছা—

তোমার কওমকে তোমার পশ্চাতে আর ( তাহা এই যে ) উহাদিগকে ছামেরী গোমরাহ্‌ করিয়াছে। তখন মুছা ফিরিয়া আসিল

اِلٰى قَوْمِهٖ غَضْبَانَ اَسِفًا ۚ قَالَ يٰقَوْمِ اَلَمْ يَعِدْكُمْ

এলা- ক্বাও্‌মেহী গ্বাদ্ববা-না আছেফা-। ক্বা-লা ইয়্যা- ক্বাও্‌মে আলাম্‌ য়্যাএদ্‌কুম্‌

নিজের কওমের দিকে ক্রোধ ( ও ) আক্ষেপ-অবস্থায় ; ( মুছা ফিরিয়া আসিয়া ) বলিল ভ্রাতৃগণ ! তোমাদের সহিত কি ওয়াদা করেন নাই

رَبُّكُمْ وَعْدًا حَسَنًا ۬ۥ اَفَطَالَ عَلَيْكُمُ الْعَهْدُ اَمْ اَرَدْتُّمْ

রাব্বোকুম্‌ অ'-দান্‌ হাছানা-। আফাতা-লা আলায়্‌কোমোল্‌ আহ্‌দো আম্‌ আরাৎতুম্‌

তোমাদের প্রভু উত্তম ( কেতাব অর্থাৎ তওরাত দানের ) ওয়াদা? তবে কি লম্বা বোধ হইয়াছিল ( সেই ) ওয়াদা(র সময়-কাল ) তোমাদের প্রতি অথবা তোমরা কি (এই) ইচ্ছা করিয়াছিলে

اَنْ يَّحِلَّ عَلَيْكُمْ غَضَبٌ مِّنْ رَّبِّكُمْ فَاَخْلَفْتُمْ مَّوْعِدِيْ ○

আই্‌-য়্যাহেল্‌লা আলায়্‌কুম্‌ গ্বাদ্বাবোম্‌ মের্‌রাব্বেকুম্‌ ফাআখ্‌লাফ্‌তুম্‌ মাও্‌এদী।

যে তোমাদের প্রতি তোমাদের প্রভুর আজাব আসিয়া উপস্থিত হয় এই কারণেই কি তোমরা ( সেই ওয়াদার ) উল্টা করিয়াছ যাহা ( তোমরা এক আল্লার পূজা করিবার ওয়াদা ) আমার সাথে করিয়া চুকিয়াছ ?

قَالُوْا مَآ اَخْلَفْنَا مَوْعِدَكَ بِمَلْكِنَا وَلٰكِنَّا حُمِّلْنَآ

ক্বা-লু মা— আখ্‌লাফ্‌না- মাও্‌এদাকা বেমাল্‌কেনা- অলা-কেন্‌না- হোম্মেল্‌না—

( উহারা ) বলিল আমরা স্বেচ্ছায় তোমার সাথে অঙ্গীকার-ভঙ্গ করি নাই বরং আমাদের উপর চাপানো হইয়াছিল

اَوْزَارًا مِّنْ زِيْنَةِ الْقَوْمِ فَقَذَفْنٰهَا فَكَذٰلِكَ

আও্‌যা-রাম্‌ মেন্‌ যীনাতেল্‌ ক্বাও্‌মে ফাকাজাফ্‌না-হা- ফাকাজা-লেকা

( মিছর হইতে রওয়ানা হওয়া কালে ) ( কিব্‌তী ) কওমের গহনাগুলির বোঝা তখন ( ছামেরীর কথামত ) আমরা উহা আগুনে নিক্ষেপ করি অনুরূপই

أَلْقَى السَّامِرِيُّ ۝ فَأَخْرَجَ لَهُمْ عِجْلًا جَسَدًا لَّهُ خُوَارٌ

আল্‌কাছ্‌ছা-মেরীয়্যো,— ফা-আখ্‌রাজা ল'হুম্ এজ্‌লান্ জাছাদাল্ লাহু খোওয়া-রোন্

ছামেরীও ( নিজের কাছের গহনা ) নিক্ষেপ করিয়াছিল ;—তারপর ( ছামেরী-ই ) লোকদিগের জন্য ( সেই গলিত গহনার ) একটা বাছুর ( তৈয়ারী করিয়া ) খাড়া করে ( অর্থাৎ বাছুরের বোৎ ) উহার আওয়াজ(ও বাছুরের ন্যায় ) ছিল

فَقَالُوا هَٰذَا إِلَٰهُكُمْ وَإِلَٰهُ مُوسَىٰ فَنَسِيَ ۝ أَفَلَا يَرَوْنَ

ফাকা-লূ হা-জা— এলা-হোকুম্ অএলা-হো মূছা-, ফানাছেয়্যা। আফালা- য়্যারাওনা

তখন ( কেহ কেহ ) বলিতে লাগিল এই ত তোমাদের মা'বূদ আর মূছার মা'বুদ(ও এই-ই) অথচ মূছা ভুলিয়া ( তুর পাহাড়ে চলিয়া ) গিয়াছে। (১৮) ইহাদের কি এতটুকু কথাও বুঝে আসে নাই

أَلَّا يَرْجِعُ إِلَيْهِمْ قَوْلًا ۝ وَلَا يَمْلِكُ لَهُمْ ضَرًّا

আল্-লা- য়্যার্‌জেয়ো এলায়্‌হিম্ কাও্‌লাঙ,— অলা- য়্যাম্‌লেকো লাহুম্ দ্বর্‌রাঙ্

যে ( বাছুর ) ইহাদের কথার না-ত উলটাইয়া উত্তর দিত,—আর না ইহাদের কোন ক্ষতির মালিক ছিল

ع ৪/১৩ রুকু

وَلَا نَفْعًا ۝ وَلَقَدْ قَالَ لَهُمْ هَارُونُ مِن قَبْلُ يَا قَوْمِ

অলা- নাফ্‌আ-। ع অলাকাদ্ কা-লা লাহুম্ হা-রূনা মেন্ কাব্‌লো ইয়্যা-কাও্‌মে

আর না কোন লাভের ( মালিক )। আর অবশ্য নিশ্চয়ই ( বাছুরের পূজা করার ) অগ্রে হারূণ ইহাদিগকে বলিয়াছিল ভ্রাতৃগণ !

إِنَّمَا فُتِنتُم بِهِ ۖ وَإِنَّ رَبَّكُمُ الرَّحْمَٰنُ فَاتَّبِعُونِي وَأَطِيعُوا

ইন্‌নামা- ফোতেন্তুম্ বেহী, অইন্‌না রাব্বাকোমোর্‌রাহ্‌মা-নো ফাত্তাবেউনী অআতীউ—

ইহার ( অর্থাৎ বাছুরের ) দ্বারা তোমাদের পরীক্ষা করা হইয়াছে মাত্র, নচেৎ তোমাদের প্রভু ত ( হইতেছেন খোদায়ে ) রহমান অতএব তোমরা আমার কথা অনুযায়ী চল এবং মান্য কর

أَمْرِي ۝ قَالُوا لَن نَّبْرَحَ عَلَيْهِ عَاكِفِينَ حَتَّىٰ يَرْجِعَ إِلَيْنَا

আম্‌রী। কা-লূ লান্ নাব্‌রাহা আলায়্‌হে আ-কেফীনা হাৎতা- য়্যার্‌জেআ এলায়্‌না-

আমার নির্দ্দেশ। ( উহারা ) বলিল আমরা ( ত ) বরাবরই ইহার ( অর্থাৎ বাছুর পূজার ) উপর জমিয়া বসিয়া থাকিব সেই সময় পর্য্যন্ত যে ঘুরিয়া আসে আমাদের নিকটে

(১৮) বানী-এছ্‌রায়ীলদিগের ঈদ সম্মুখে থাকায় ঐ উপলক্ষে উহারা সকলেই শহর ত্যাগ করিয়া বাহিরে গিয়াছিল, আর উহাদের নিকট কিব্‌তীগণের কিছু গহনা ছিল। কেহ কেহ বলেন, গহনাগুলি কিব্‌তীরা বানী-এছ্‌রায়ীলের নিকট রাখিয়াছিল, আর কেহ কেহ বলেন, বানী-এছ্‌রায়ীল ঈদের জন্য গহনাগুলি কিব্‌তীগণের নিকট হইতে চাহিয়া লইয়াছিল। ফলকথা, বানী-এছ্‌রায়ীলের নিকট কিব্‌তীগণের গহণা ছিল। ছামেরীর ফুস্‌লানীতে বানী-এছ্‌রায়ীল সেই গহনাগুলি গালাইয়া গো-বৎসের আকৃতির বোৎ তৈয়ারী করিয়া সেই বোতের পূজা করিতে লাগিয়া গিয়াছিল।

مُوْسٰى ۝ قَالَ يٰهٰرُوْنُ مَا مَنَعَكَ اِذْ رَاَيْتَهُمْ ضَلُّوْٓا اَلَّا

মূছা-। ক্বা-লা ইয়্যা- হা-রূনো মা- মানাআকা এজ্ রাআয়্‌তাহুম্ দ্বল্লূ,— আল্-লা-

মুছা ( মুছা হারুণকে সম্বোধন করিয়া ) বলিল হারুণ! ( তখন ) কোন্ বস্তু তোমার প্রতিবন্ধক দাঁড়াইয়াছিল যখন তুমি দেখিয়াছিলে ইহাদিগকে ( যে ইহারা ) গোম্‌রাহ্ হইয়া গিয়াছে,— যাহার জন্য কর নাই

تَتَّبِعَنِ ۭ اَفَعَصَيْتَ اَمْرِيْ ۝ قَالَ يَبْنَؤُمَّ لَا تَاْخُذْ

তাত্তাবেআনে, আফাআছায়্‌তা আম্‌রী। ক্বা-লা য়্যাব্‌নাওম্মা লা- তা'-খোজ্

তুমি আমার ( উপদেশের ) অনুসরণ, তুমি কি আমার হুকুমের অবাধ্যতা করিয়াছিলে? ( হারুণ ) বলিল ওহে আমার সহোদর ( ভ্রাতা! ) তুমি ধরিও না

بِلِحْيَتِيْ وَلَا بِرَاْسِيْ ۚ اِنِّيْ خَشِيْتُ اَنْ تَقُوْلَ فَرَّقْتَ بَيْنَ

বেলেহ্‌য়্যাতী অলা- বেরা'-ছী, ইন্‌নী খাশীতো আন্ তাকূলা ফার্‌রাক্‌তা বায়্‌না

আমার দাড়ী ও আমার মাথা(র চুল), আমি ভয় পাইয়াছিলাম ( এই বিষয়ে ) যে ( তুমি ফিরিয়া আসিয়া ) ইহা ( না ) বলিয়া বস ( যে ) তুমি বিভেদ সৃষ্টি করিয়াছ

بَنِيْٓ اِسْرَآءِيْلَ وَلَمْ تَرْقُبْ قَوْلِيْ ۝ قَالَ فَمَا خَطْبُكَ

বানী—এছ্‌রা—য়ীলা অলাম্ তার্‌কোব্ ক্বাও্‌লী। ক্বা-লা ফামা- খাৎবোকা

বানী-এছরায়ীলের মধ্যে আর তুমি আমার কথার পরোয়া কর নাই। (১৯) ( তখন মুছা ছামেরীকে ) জিজ্ঞাসা করিল.তোমার কি অবস্থা

يٰسَامِرِيُّ ۝ قَالَ بَصُرْتُ بِمَا لَمْ يَبْصُرُوْا بِهٖ فَقَبَضْتُ

ইয়্যা- ছা-মেরীয়্যো! ক্বা-লা বাছোর্‌তো বেমা- লাম্ য়্যাব্‌ছোরু বেহী ফাকাবাদ্ব্‌তো

ওহে ছামেরী! ( সে ) বলিল আমি ( সেই বস্তু ) দেখিয়াছিলাম যাহা অন্য লোকেরা দেখে নাই (আমি জিব্রিলকে দেখিলাম যে জিব্রিল ঘোটকীর উপর ছওয়ার হইয়া যাইতেছে ) তখন আমি এক মুষ্টি ভর্ত্তি করিয়া লইলাম

(১৯) এ-কথার উল্লেখ কোরআনের অন্য একস্থানে রহিয়াছে যে, হজরত মুছা তূর পাহাড়ে যাত্রা-কালে নিজের ভ্রাতা হারুণকে বলিয়া গিয়াছিলেন যে, "আমার যাওয়ার পরে যেন কোন নুতন কিছু করিয়া বসিও না, লোকদিগের মধ্যে সুমীমাংসা করিতে থাকিও—যাহাতে উহারা আপোষে ঝগড়া করিতে না পারে, আর তুমি কলহকারী লোকের পথ আচরণ করিও না।"

তখন হজরত হারুণ, হজরত মুছার উপদেশ এইভাবে পালন করেন যে, বানী-এছরায়ীলকে গো-বৎস ( আকৃতির বোতের ) পূজা করিতে নিষেধ করেন, উহারা নিষেধ না শুনায় হজরত হারুণ উহাদের হইতে পৃথক এবং চুপচাপ থাকেন। এই চুপচাপ থাকার জন্য হজরত মুছা হজরত হারুণকে দোষী করেন যে, আমার উপদেশ মান্য করিতে তোমার কি প্রতিবন্ধক দাঁড়াইয়াছিল। ইহাতে হজরত মুছার উদ্দেশ্য এই ছিল যে, যে ভাবেই হউক, তুমি বানী-এছরায়ীলকে এক আল্লার পূজা করিতে বাধ্য করাইতে। হজরত হারুণ "আপোষে সুমীমাংসা"র বিষয় হজরত মুছাকে স্মরণ করিয়া দিয়া ওজর পেশ করেন।

قَبْضَةً مِّنْ اَثَرِ الرَّسُوْلِ فَنَبَذْتُهَا وَكَذٰلِكَ سَوَّلَتْ لِيْ

ক্বাবদ্বাতাম্ মেন্ আছারের্‌রাছুলে ফানাবাজ্‌তোহা- অকাজা-লেকা ছাও্‌ওয়ালাৎ লী

( জিব্রিল ) ফেরেশ্‌তা(র ঘোটকী )র পদ-চিহ্ন(-এর মৃত্তিকা ) হইতে তারপর আমি উহাকে ( অর্থাৎ সেই মৃত্তিকাকে বাছুরের পেটের মধ্যে ) সাঁধাইয়া দিলাম ( তখন ঐ বাছুর ভ্যাঁ ভ্যাঁ করিতে লাগিল ) আর ( তখন ) এইরূপই যুক্তি দিয়াছিল আমাকে

---

نَفْسِيْ ۝ قَالَ فَاذْهَبْ فَاِنَّ لَكَ فِي الْحَيٰوةِ اَنْ تَقُوْلَ

নাফ্‌ছী। কা-লা ফাজ্‌হাব্‌ ফাইন্‌না লাকা ফেল্‌-হায়্যা-তে আন্ তাকূলা

আমার মন। ( মূছা ) বলিল যাও ( দূর হও ) ( ইহ )জীবনে ত তোমার এই শাস্তি যে ( যতদিন তুমি বাঁচিবে ) তুমি বলিয়া বেড়াইতে থাক যে

---

لَا مِسَاسَ وَاِنَّ لَكَ مَوْعِدًا لَّنْ تُخْلَفَهٗ ۚ وَانْظُرْ اِلٰى

লা-মেছা-ছা, অইন্‌না লাকা মাও্‌এদাল্‌ লান্ তোখ্‌লাফাহু, অন্‌জোর্ এলা—

( সাবধান, আমাকে কেহ ) ছুঁইও না ( নচেৎ কম্পনে ধরিবে ) আর ( ইহা ছাড়া ) তোমার জন্য ( কেয়ামতের শাস্তির ) এক আরও ওয়াদা রহিয়াছে যাহা (কোন প্রকারে ) তোমার উপর হইতে টলিবার নহে, আর তুমি দৃষ্টিপাত কর তোমার

---

اِلٰهِكَ الَّذِيْ ظَلْتَ عَلَيْهِ عَاكِفًا ۖ لَنُحَرِّقَنَّهٗ ثُمَّ

এলা-হেকাল্‌লাজী জাল্‌তা আলায়হে আ-কেফান, লানোহার্‌রেক্বান্‌নাহু ছোম্মা

( এই ) মা'বুদ ( অর্থাৎ বাছুর )-এর দিকে যাহার ( পূজার ) উপর তুমি জমিয়া বসিয়াছিলে, উহাকে আমি জ্বালাইয়া ( ছাই করিয়া ) দিব তারপর

---

لَنَنْسِفَنَّهٗ فِي الْيَمِّ نَسْفًا ۝ اِنَّمَآ اِلٰهُكُمُ اللّٰهُ الَّذِيْ

লানান্‌ছেফান্নাহু ফেল্‌-য়্যাম্মে নাছ্‌ফা। ইন্‌নামা— এলা-হোকোমোল্লা-হোল্লাজী

আমি উহা( অর্থাৎ সেই ছাই )কে সমুদ্রে ঘুলিয়া ( ভাসাইয়া ) দিব। ( হে লোক সকল! ) তোমাদের ( প্রকৃত ) মা'বুদ ( ত ) আল্লাহ্-ই যাঁহার

---

لَآ اِلٰهَ اِلَّا هُوَ ۖ وَسِعَ كُلَّ شَيْءٍ عِلْمًا ۝ كَذٰلِكَ

লা— এলা-হা ইল্‌লা- হোওয়া-, অছেআ কুল্লা শায়্‌এন এল্‌মা-। কাজা-লেকা

ছাড়া ( অন্য ) কোন মা'বুদ নাই, ( আর ) তাঁহার এল্‌ম্ সর্ব্ব জিনিষের উপর ছাইয়া রহিয়াছে। ( হে নবি! ) এই প্রকারে

---

نَقُصُّ عَلَيْكَ مِنْ اَنْۢبَآءِ مَا قَدْ سَبَقَ ۚ وَقَدْ اٰتَيْنٰكَ

নাক্বোছ্‌ছো আলায়্‌কা মেন্ আম্‌বা—এ মা- ক্বাদ্ ছাবাক্ব, অক্বাদ্ আ-তায়্‌না-কা

আমি অতীত ঘটনাবলীর বিষয়ে তোমাকে শুনাইতেছি, আর নিশ্চয় আমি তোমাকে দান করিয়াছি

مِنْ لَّدُنَّا ذِكْرًا ۚ مَنْ اَعْرَضَ عَنْهُ فَاِنَّهٗ يَحْمِلُ يَوْمَ

মেঁল্লাদোন্না- জেক্‌রা-। মান্ আ'-রাদ্বা আনহো ফাইন্নাহু য়্যাহমেলো য়্যাওমাল্

নিজের নিকট হইতে কোরআন। (২০) যে ব্যক্তি মুখ ঘুরাইল উহা ( অর্থাৎ কোরআন ) হইতে নিশ্চয় সেই ব্যক্তি উঠাইবে ( নিজের মাথার উপর ) কেয়ামত-

---

الْقِيٰمَةِ وِزْرًا ۙ خٰلِدِيْنَ فِيْهِ ۭ وَسَاۤءَ لَهُمْ يَوْمَ الْقِيٰمَةِ

কেয়্যা-মাতে ভেযরা-। খা-লেদীনা ফী-হে, অছা—আ লাহুম্ য়্যাওমাল্ কেয়্যা-মাতে

দিবসে ( নিজ পাপকার্য্যের ) এক ( গুরু ) বোঝা। ( আর এই অবস্থাতেই চির ) চিরকাল উহাতে থাকিবে, আর কী-ই জঘন্যতর বোঝা যাহা ইহারা কেয়ামত-দিবসে

---

حِمْلًا ۙ يَوْمَ يُنْفَخُ فِي الصُّوْرِ وَنَحْشُرُ الْمُجْرِمِيْنَ

হেম্‌লাই,— য়্যাওমা ইয়্যোন্‌ফাখো ফেছ্‌ছূরে অনাহ্‌শোরোল্ মোজ্‌রেমীনা

উঠাইবে,—যে-দিবস "ছুরে" ফুৎকার করা যাইবে আর আমি পাপীগণকে ( নিজের কাছে ) জড় করিব

---

يَوْمَئِذٍ زُرْقًا ۚ يَتَخَافَتُوْنَ بَيْنَهُمْ اِنْ لَّبِثْتُمْ اِلَّا

য়্যাওমাএজেন্ যোর্‌কাই,—য়্যাতাখা-ফাতূনা বায়্‌নাহুম্ ইল্ লাবেছ্‌তুম্ ইল্লা-

সে-দিবস ( উহাদের ) চক্ষুগুলি ( ভয়ে ) নীলবর্ণ ( জ্যোতি-হীন ) হইবে, ( উহারা ) আপোষে চুপে-চুপে বলিতে থাকিবে যে তুনিয়ায় তোমরা ( খুব বেশী ) ছিলে ( ত ) মাত্র

---

عَشْرًا ۝ نَحْنُ اَعْلَمُ بِمَا يَقُوْلُوْنَ اِذْ يَقُوْلُ اَمْثَلُهُمْ

আশ্‌রা-। নাহ্‌নো আ'-লামো বেমা- য়্যাকূলূনা এজ্ য়্যাকূলো আম্‌ছালোহুম্

দশ দিবস। আমি বিশেষ রূপ অবগত আছি যদ্রূপ যদ্রূপ কথা ইহারা ( সে-দিবস ) বলিবে ( অর্থাৎ ) যে-ব্যক্তি ইহাদের মধ্যের ( সর্ব্বাপেক্ষা ) অধিক উত্তম হইবে (২১) সে-ব্যক্তি বলিবে

---

طَرِيْقَةً اِنْ لَّبِثْتُمْ اِلَّا يَوْمًا ۝ وَيَسْـَٔلُوْنَكَ عَنِ الْجِبَالِ　ع ৫/১৪

তারীকাতান্ ইঁল্ লাবেছ্‌তুম্ ইল্লা-য়্যাওমা-। ع অয়্যাছ্‌আলূনাকা আনেল্ জেবা-লে　রুকু

না-হে তোমরা ( তুনিয়ায় খুব বেশী ) থাকিয়া থাকিবে ( ত ) মাত্র একদিন। আর ( হে নবি! লোক ) তোমার কাছে পাহাড়গুলি সম্বন্ধে জিজ্ঞাসা করিতেছে ( যে কেয়ামত-দিবসে পাহাড়গুলির কি অবস্থা ঘটিবে )

---

(২০) কোরআন শরীফের এবারতে "জেক্‌র্" শব্দ রহিয়াছে। জেক্‌র্-এর অর্থ—উপদেশ, অথবা ২৪ অক্ষরের চারিপদবিশিষ্ট কবিতা। কোরআন এ-ভারের ২৪ অক্ষরের চারিপদবিশিষ্ট কবিতায় পরিপূর্ণ বিধায় আমি ( অনুবাদক ) জেক্‌রের অর্থ—'কোরআন গ্রহণ করিয়াছি।

(২১) মর্ম্ম এই যে, উহাদের আঁকড় তুনিয়ার অন্যান্যের তুলনায় অধিকতর আনুমানিক ছিল।

فَقُلْ يَنسِفُهَا رَبِّي نَسْفًا ۝ فَيَذَرُهَا قَاعًا صَفْصَفًا ۝

ফাকোল্ য়্যান্‌ছেফোহা- রাব্বী নাছ্‌ফান,—ফায়্যাজারোহা- ক্বা-আন্ ছাফ্‌ছাফাল,—
অতএব তুমি ( ইহাদিগকে ) বল যে আমার প্রভু ঐ গুলিকে ( ধুলা করিয়া চতুর্দ্দিকে ) উড়াইয়া দিবেন,—এবং ভূমিকে সমতল ময়দান করিয়া ছাড়িবেন,—

---

لَّا تَرَىٰ فِيهَا عِوَجًا وَلَا أَمْتًا ۝ يَوْمَئِذٍ يَتَّبِعُونَ الدَّاعِيَ

লা- তারা- ফী-হা- এওয়াজ্বাঙ্ অলা— আম্‌তা-। য়্যাও্‌মাএজেই য়্যাত্তাবেউনাদ্‌দা-এয়্যা
( হে সম্বোধিত ! তখন ) না-ত তুমি উহাতে কোথাও বক্রতা দেখিবে আর না উচ্চ ( নীচ দেখিবে )। সে-দিবস পিছন ধরিবে লোক আহ্বানকারী( অর্থাৎ ছুর ফুৎকারকারী)র ( শব্দ হইতে )

---

لَا عِوَجَ لَهُ ۖ وَخَشَعَتِ الْأَصْوَاتُ لِلرَّحْمَٰنِ فَلَا تَسْمَعُ

লা- এওয়াজ্বা লাহু, অখাশাআতেল্ আছ্‌ওয়া-তো লের্‌রাহ্‌মা-নে ফালা- তাছ্‌মায়ো
এ-দিকে ও-দিকে না ঘুরিয়া উহার, আর ( ভয়ে ভীত হইয়া খোদায়ে ) রহমানের সম্মুখে ( সকলেরই ) বাক্য বন্ধ হইয়া যাইবে অতএব ( হে সম্বোধিত ! ) তুমি ( আর কিছু ) শুনিবে না

---

إِلَّا هَمْسًا ۝ يَوْمَئِذٍ لَّا تَنفَعُ الشَّفَاعَةُ إِلَّا مَنْ أَذِنَ

ইল্‌লা- হাম্‌ছা-। য়্যাও্‌মাএজেল্ লা- তান্‌ফাওশ্‌শাফা-আতো ইল্‌লা- মান্ আজেনা
চুপে চুপের কথা ছাড়া। সে-দিবস ( কাহারও ) ছোপারেশ ফলদায়ক হইবে না কিন্তু যাহাকে অনুমতি দান করেন

---

لَهُ الرَّحْمَٰنُ وَرَضِيَ لَهُ قَوْلًا ۝ يَعْلَمُ مَا بَيْنَ أَيْدِيهِمْ

লাহোর্‌রাহ্‌মা-নো অরাদেয়্যা লাহু ক্বাও্‌লা-। য়্যা'-লামো মা- বায়্‌না আয়্‌দীহিম্
( খোদায়ে ) রহমান আর যাহার কথা ( তিনি ) পছন্দ করেন ( কেবল মাত্র তাহারই ছোপারেশ ফলদায়ক হইবে )। তিনি ( তৎসমুদয়ই ) অবগত আছেন যাহা কিছু লোকের সম্মখে হইতেছে

---

وَمَا خَلْفَهُمْ وَلَا يُحِيطُونَ بِهِ عِلْمًا ۝ وَعَنَتِ الْوُجُوهُ

অমা- খাল্‌ফাহুম্ অলা- ইয়োহীতুনা বেহী এল্‌মা-। অআনাতেল্ ভোজুহো
আর যাহা কিছু উহাদের অগ্রে হইয়া চুকিয়াছে আর লোকদিগের এল্‌ম তাঁহাকে বেষ্টন করিতে পারে না। আর ( কেয়ামত-দিবসে সকলেরই ) মুখ অবনমিত রহিবে

لِلْحَيِّ الْقَيُّوْمِ ۚ وَقَدْ خَابَ مَنْ حَمَلَ ظُلْمًا ۝ وَمَنْ يَّعْمَلْ

লেল্-হায়্য়েল্ ক্কায়্যুমে, অক্কাদ্ খা-বা মান হামালা জোল্মা-। অমাই-য়্যা'-মাল্

জীবিত (ও) চিরস্থায়ী(খোদা)র সম্মুখে আর (সে-দিবস) তাহারই ধ্বংসত্ব রহিয়াছে যে ব্যক্তি (কোনও প্রকারের) জুলুমের বোঝা উঠাইবে। (২২) আর যে ব্যক্তি (দুনিয়ায়) আমল করিবে

مِنَ الصّٰلِحٰتِ وَهُوَ مُؤْمِنٌ فَلَا يَخٰفُ ظُلْمًا وَّلَا

মেনাছ্ছা-লেহা-তে অহোওয়া মো'-মেনোন্ ফালা- য়্যাখা-ফো জোল্মাওঁ. অলা-

সৎকাজের আর সেই ব্যক্তি মো'মেনও হইবে তবে তাহার না-ত (কোনও প্রকার) অবিচারের ভয় থাকিবে আর না

هَضْمًا ۝ وَكَذٰلِكَ اَنْزَلْنٰهُ قُرْاٰنًا عَرَبِيًّا وَّصَرَّفْنَا

হাদ্মা-। অকাজা-লেকা আন্‌যাল্‌না-হো ক্কোর্আ-নান্ আরাবীয়্যাওঁ অছার্রাফ্‌না-

(কোনও প্রকার) অধিকার (বা প্রাপ্য) বঞ্চিতের (আশঙ্ক থাকিবে)। আর (কোরআন যদ্রূপ এক্ষণ আরবী ভাষায় রহিয়াছে) আমি অনুরূপই উহাকে (অর্থাৎ কোরআনকে) আরবী (ভাষার) কোরআন নাজেল করিয়াছি এবং আমি নানাপ্রকারে শুনাইয়া দিয়াছি

فِيْهِ مِنَ الْوَعِيْدِ لَعَلَّهُمْ يَتَّقُوْنَ اَوْ يُحْدِثُ لَهُمْ ذِكْرًا ۝

ফী-হে মেনাল্ অয়ীদে লাআল্লাহুম্ য়্যাত্তাকূনা আও্ ইয়্যোহ্‌দেছো লাহুম্ জেক্‌রা-।

উহাতে ভীতির বিষয় যাহাতে লোক (পাপ-বিষয়ে) ভয় করে কিম্বা ইহার দ্বারা উহাদের (মনের) মধ্যে সূক্ষ্মচিন্তার উদ্রেক হয়।

فَتَعٰلَى اللّٰهُ الْمَلِكُ الْحَقُّ ۚ وَلَا تَعْجَلْ بِالْقُرْاٰنِ

ফাতাআ-লাল্লা-হোল্ মালেকোল হাক্‌কো, অলা- তা'-জ্জাল্ বেল্-কোর্আ-নে

অপিচ আল্লাহ্ উচ্চমর্য্যাদাশালী (এবং ইহলোক-পরলোকের) প্রকৃত সম্রাট, আর (হে নবি!) তুমি দ্রুততা (প্রকাশ) করিও না কোরআন (পাঠ) সম্বন্ধে

مِنْ قَبْلِ اَنْ يُّقْضٰى اِلَيْكَ وَحْيُهٗ ۡ وَقُلْ رَّبِّ زِدْنِىْ عِلْمًا ۝

মেন্ ক্কাব্‌লে আই-ইয়্যোক্‌দ্বা— এলায়্‌কা অহ্‌ইয়্যোহূ, অকো্‌র্‌রাব্বে যেদ্‌নী এল্‌মা-।

(অহী) সমাপ্ত হওয়ার আগে তোমার দিকে কোরআনের যে-অহী করা যাইতেছে, আর তুমি প্রার্থনা করিতে থাক যে হে আমার প্রভু আমাকে আরও বেশী এল্‌ম্ দান করুন।

(২২) আল্লাহ্ কোরআনের অন্যস্থানে ফর্ম্মিয়াছেন :—

ان الشرك لظلم عظيم

"সর্ব্বাপেক্ষা বড় জুলুম ত এই হইতেছে যে, আল্লার সাথে কাহাকেও শরীক স্থির করা হয়।"

وَلَقَدْ عَهِدْنَا إِلَىٰ آدَمَ مِن قَبْلُ فَنَسِيَ وَلَمْ نَجِدْ

অলাক্বাদ্ আহেদ্না— এলা-- আ-দামা মেন্ ক্বাব্লো ফানাছেয়্যা অলাম্ নাজেদ্

আর আমি পূর্ব্ববর্ত্তী যুগে আদমের নিকট হইতে ( গমের গাছ না খাওয়াব জন্য ) ওয়াদা লইয়া ছিলাম অথচ আদম ( সে ওয়াদার কথা ) ভুলিয়া গিয়াছিল আর আমি প্রাপ্ত হই নাই

৫
৬
১৫
রুকু

لَهُ عَزْمًا ۝ وَإِذْ قُلْنَا لِلْمَلَٰٓئِكَةِ اسْجُدُوا لِآدَمَ فَسَجَدُوٓا

লাহু আয্‌মা- ।৫ অএজ্ কোল্না- লেল্-মালা—একাতেছ্জোদূ লে-আ-দামা ফাছাজাদূ—

উহার ( অর্থাৎ আদমের ) মধ্যে সহ্যগুণ। (২৩) আর আমি যখন ফেরেশ্‌তাদিগকে বলিয়াছিলাম যে তোমরা আদমের সম্মুখে ছেজ্‌দাহ্ কর তখন সকলেই ছেজ্‌দাহ্ করিল

إِلَّآ إِبْلِيسَ أَبَىٰ ۝ فَقُلْنَا يَٰٓـَٔادَمُ إِنَّ هَٰذَا

ইল্লা— এব্‌লীছ, আবা- । ফাকোল্না- ইয়্যা— আ-দামো ইন্না হা-জা-

কিন্তু ইব্‌লীছ—এন্‌কার করিল। তখন আমি (আদমকে) বলিলাম আদম! নিশ্চয় এ ( অর্থাৎ ইব্‌লীছ)

عَدُوٌّ لَّكَ وَلِزَوْجِكَ فَلَا يُخْرِجَنَّكُمَا مِنَ الْجَنَّةِ

আদূভোল্লাকা অলেযাওজেকা ফালা- ইয়োখ্‌রেজান্নাকোমা- মেনাল্ জান্নাতে

তোমার ও তোমার ভার্য্যার শত্রু অতএব যেন এরূপ না হয় যে তোমাদের উভয়কে ( ইব্‌লীছ ) বেহেশ্‌ত হইতে বাহির করিয়া দেয়

فَتَشْقَىٰٓ ۝ إِنَّ لَكَ أَلَّا تَجُوعَ فِيهَا وَلَا تَعْرَىٰ ۝ وَأَنَّكَ

ফাতাশ্‌ক্বা- । ইন্না লাকা আল্-লা- তাজুআ ফী-হা- অলা- তা'-রা- । অআন্নাকা

ফলে তোমার বিপদ ঘটিয়া বসে। আর এখানে ( অর্থাৎ বেহেশ্‌তে ) ত ( তুমি এরূপ আরামে রহিয়াছ যে ) তুমি না-ত উপবাস থাক আর না বিবস্ত্র ( অর্থাৎ উলঙ্গ ) থাক। আর এই যে

(২৩) হজরত জিব্রিল যখন অহী আনিতেন, তখন হজরত রছুলে-খোদা তাড়াতাড়ি কোরআনের শব্দগুলিকে মাঝে মাঝে এজন্য পুনর্ব্বার পাঠ করিতেন যে, এরূপ না হয়, অহীর কোনও শব্দ তিনি ভুলিয়া যান। ইহার ফলে হজরত জিব্রিলের অহী-শিক্ষা দান বিষয়ে সন্দেহ জাগিত। আল্লাহ্ তা'লা হজরত রছুলে-খোদাকে পড়িবার ও শিখিবার এই আদব শিক্ষা দিলেন যে,—প্রথমতঃ সম্পূর্ণ কথা শুনিয়া লও, তারপর উহাকে পুনর্ব্বার পড়িও। এই কারণেই আদমের ( অর্থাৎ আদম-সন্তান—মানুষের ) চঞ্চল স্বভাবের(ও) কথা উল্লেখ করিয়াছেন। উহার মর্ম্ম এই যে, সাধারণতঃ আদম-সন্তান চঞ্চলমতি। ইহাদের আদি পিতা হজরত আদমও চঞ্চল-স্বভাব ছিলেন। আর চঞ্চলতা দ্রুততারই দলীল।

অন্য একস্থানে আল্লাহ্ ফর্ম্মিয়াছেন :—

خلق الانسان من عجل ( দ্রুততাযুক্তে মানুষের সৃষ্টি ), এবং كان الانسان عجولا ( মানুষ চঞ্চলমতি )।

পাঠক, আদব শিক্ষার কি চমৎকার পন্থা! তিরস্কারও রহিয়াছে, ওজর-পেশও রহিয়াছে।

لَا تَظْمَؤُا فِيْهَا وَلَا تَضْحٰى ۝ فَوَسْوَسَ اِلَيْهِ الشَّيْطٰنُ قَالَ

লা- তাজ্‌মায়ো ফী-হা- অলা- তাদ্‌হা-। ফাঅছ্‌অছা এলায়্‌হেশ্‌ শায়্‌তা-নো ক্বা-লা

এখানে না-ত তোমার পিপাসা লাগে আর না তুমি রৌদ্রে থাক। তখন শয়তান আদমকে ফুসলাইল ( এবং আদমকে ) বলিল

---

يٰۤاٰدَمُ هَلْ اَدُلُّكَ عَلٰى شَجَرَةِ الْخُلْدِ وَمُلْكٍ

ইয়্যা— আ-দামো হাল্ আদোল্লোকা আলা- শাজ্বারাতেল্ খোল্‌দে অমোল্‌কেল্

আদম! তুমি ( যদি ) বল ত আমি তোমাকে বলিয়া দিই চিরকাল( জীবিত থাকা )-এর বৃক্ষ(-এর ) সন্ধান ( যাহা খাইলে তুমি চিরকাল বাঁচিয়া থাকতে পারিবে ) আর ( তোমাকে বলিয়া দিই ) এরূপ বাদশাহী(র সন্ধান )

---

لَّا يَبْلٰى ۝ فَاَكَلَا مِنْهَا فَبَدَتْ لَهُمَا سَوْاٰتُهُمَا

লা- য়্যাব্‌লা-। ফাআকালা- মেন্‌হা- ফাবাদাৎ লাহোমা- ছাও্‌আ-তোহোমা-

যাহা ( কখনও ) পুরাণো না হয় ( অর্থাৎ সেই বাদশাহীতে কোনও রকমের দৌর্ব্বল্য না আসে )। অনন্তর উভয়ে ( অর্থাৎ আদম ও হাও্‌ওয়া ) উহা ( অর্থাৎ নিষিদ্ধ বৃক্ষ ) হইতে ( উহার ফল ) খাইয়া বসিল তখন প্রকাশ হইয়া পড়িল উহাদের উভয়ের প্রতি নিজ ( নিজ ) লজ্জাস্থান

---

وَطَفِقَا يَخْصِفٰنِ عَلَيْهِمَا مِنْ وَّرَقِ الْجَنَّةِ ۚ وَعَصٰۤى

অতাফেক্বা- য়্যাখ্‌ছেফা-নে আলায়্‌হেমা- মেণ্‌-অরাকেল্ জ্বান্‌নাতে, অআছা—

আর লাগিল ( উভয়ে বেহেশ্‌ত ) বাগানের পাতাগুলি নিজেদের ( লজ্জাস্থানের ) উপর ঢাকা দিতে, আর ( যখন ) না-ফর্ম্মানী করিল

---

اٰدَمُ رَبَّهٗ فَغَوٰى ۝ ثُمَّ اجْتَبٰهُ رَبُّهٗ فَتَابَ عَلَيْهِ

আ-দামো রাব্বাহূ ফাগাওয়া-। ছোম্মাজ্‌তাবা-হো রাব্বোহূ ফাতা-বা আলায়্‌হে

আদম নিজের প্রভুর তখন ( আদম সৎপথ হইতে ) বিচ্যুত হইল। তৎপর উহার প্রভু উহাকে ( নিজের ) অনুকম্পা দান করিলেন এবং উহার তাও্‌বাহ্‌ কবুল করিলেন

---

وَهَدٰى ۝ قَالَ اهْبِطَا مِنْهَا جَمِيْعًا بَعْضُكُمْ لِبَعْضٍ عَدُوٌّ

অ-হাদা-। ক্বা-লাহ্‌বেতা- মেন্‌হা- জ্বামীআঁম্ বা'-দোকুম্ লেবা'-দেন্ আদূভোন্,

আর ( উহাকে নিজের তাবেদারীর ) সুপথ দেখাইলেন। ( আদম আল্লার না-ফর্ম্মানী করিলে তখন আল্লাহ্‌ শয়তানকে ও আদমকে হুকুম করিলেন যে তোমরা সকলে বেহেশ্‌ত হইতে নীচে নামিয়া যাও তোমাদের একের শত্রু অন্য,

فَاِمَّا يَاْتِيَنَّكُمْ مِّنِّىْ هُدًى ۙ فَمَنِ اتَّبَعَ هُدَاىَ فَلَا

ফাএম্মা- য়্যা'-তেয়্যান্নাকুম্ মেন্নী হোদান্,—ফামানেত্তাবাআ হোদা-য়্যা ফালা-

অতঃপর যদি তোমাদের (অর্থাৎ তোমাদের বংশধরদের) নিকট আমার পক্ষ হইতে হেদায়েত আইসে, তাহা হইলে যে ব্যক্তি আমার হেদায়েতের উপর চলিবে তবে না-ত

---

يَضِلُّ وَلَا يَشْقٰى ۝ وَمَنْ اَعْرَضَ عَنْ ذِكْرِىْ فَاِنَّ لَهٗ مَعِيْشَةً

য়্যাদ্বেল্লো অলা- য়্যাশ্‌ক্বা-। অমান্ আ'-রাদ্বা আন্ জেক্‌রী ফাইন্না লাহূ মায়ীশাতান্

সেই ব্যক্তি (সু-পথ হইতে) বিচ্যুত হইবে আর না (চির) ধ্বংসত্বের মধ্যে পতিত হইবে। আর যে ব্যক্তি আমার স্মরণ হইতে মুখ ঘুরাইয়া লইবে তবে তাহার জীবনযাত্রা নির্ব্বাহ হইবে

---

ضَنْكًا وَّنَحْشُرُهٗ يَوْمَ الْقِيٰمَةِ اَعْمٰى ۝ قَالَ رَبِّ لِمَ

দ্বান্‌কাঁও অনাহ্‌শোরোহূ য়্যাওমাল্ ক্বেয়্যা-মাতে আ'-মা-। ক্বা-লা রাব্বে লেমা

অশান্তির মধ্যে (২৪) আর আমি তাহাকে কেয়ামত-দিবসে অন্ধ (করিয়া) উঠাইব। (সেই ব্যক্তি) বলিবে হে আমার প্রভু কেন

---

حَشَرْتَنِىْٓ اَعْمٰى وَقَدْ كُنْتُ بَصِيْرًا ۝ قَالَ كَذٰلِكَ اَتَتْكَ

হাশার্‌তানী— আ'-মা- অক্বাদ কোন্তো বাছীরা-। ক্বা-লা কাজা-লেকা আতাৎকা

আপনি আমাকে অন্ধ (করিয়া) উঠাইয়াছেন আমি ত (দুনিয়ায় উত্তমরূপ) দেখিতাম। (আল্লাহ্ তখন) ফর্ম্মাইবেন এইরূপই (দুনিয়ায় হওয়া উচিত ছিল) তোর কাছে আসিয়াছিল

---

اٰيٰتُنَا فَنَسِيْتَهَا ۚ وَكَذٰلِكَ الْيَوْمَ تُنْسٰى ۝ وَكَذٰلِكَ

আ-য়্যা-তোনা- ফানাছীতাহা-, অকাজা-লেকাল্-য়্যাওমা তোন্‌ছা-। অকাজা-লেকা

আমার আয়তসমূহ কিন্তু তুই তাহার কিছুই খবর লইস নাই, আর অনুরূপই আজ তোর(ও) খবর ওয়া হইবে না। আর এইরূপই

---

نَجْزِىْ مَنْ اَسْرَفَ وَلَمْ يُؤْمِنْۢ بِاٰيٰتِ رَبِّهٖ ؕ وَلَعَذَابُ

নাজ্‌যী মান্ আছ্‌রাফা অলাম্ ইয়ো'-মেম্ বেআ-য়্যা-তে রাব্বেহী, অলাআজা-বোল্

আমি তাহাকে বিনিময় প্রদান করিয়া থাকি যে-ব্যক্তি অতিরিক্ততা করে এবং নিজের প্রতিপালকের আয়তগুলির প্রতি ঈমান না আনে, আর নিশ্চয়ই পরকালের

---

(২৪) যাহারা অধর্ম্মজীবন যাপন করে, প্রকৃতপক্ষে তাহারা যে কোন অবস্থাতেই থাকুক, শান্তিতে থাকিতে পারে না। কোন ধর্ম্মপ্রাণ দরিদ্র ব্যক্তি যদি কষ্টেও থাকে, তবে সেই ব্যক্তি সহিষ্ণুতা অবলম্বন করে, তৎফলে তাহার মন শান্তিতে থাকে। আর সেই ধর্ম্মপ্রাণ ব্যক্তি যদি শান্তিতে থাকে, তবে সেই শান্তির সম্মানার্থ সে আরও আল্লার শোকর-গোজারী করিয়া থাকে। অথচ অধর্ম্ম-প্রাণ ব্যক্তি সামান্য কষ্টে পড়িলেই মহা অশান্তি ও মহা কষ্ট বোধ করে।

الْآخِرَةِ أَشَدُّ وَأَبْقَىٰ ۝ أَفَلَمْ يَهْدِ لَهُمْ كَمْ أَهْلَكْنَا

আ-খেরাতে আশাদ্দো অআব্‌কা-। আফালাম্ য়্যাহ্‌দে লাহুম্ কাম্ আহ্‌লাক্‌না-

শাস্তি ( দুনিয়ার শাস্তি অপেক্ষা ) খুবই কঠোর এবং দীর্ঘস্থায়ী। লোকদিগের কি ইহার দ্বারা শিক্ষালাভ হয় নাই যে আমি কত কত দলকে ধ্বংস করিয়া মারিয়াছি

قَبْلَهُمْ مِنَ الْقُرُونِ يَمْشُونَ فِي مَسَاكِنِهِمْ ۗ إِنَّ فِي ذَٰلِكَ

ক্বাব্‌লাহুম্ মেনাল্ ক্বোরূনে য়্যাম্‌শূনা ফী মাছা-কেনেহিম্, ইন্‌না ফী জা-লেকা

ইহাদের অগ্রে ( আর এক্ষণ ) ইহারা উহাদেরই বসবাসের স্থানগুলিতে চলিতেছে ( ফিরিতেছে ), নিশ্চয়ই ইহার ( অর্থাৎ এই একটী কথার ) মধ্যে

لَآيَاتٍ لِأُولِي النُّهَىٰ ۝ وَلَوْلَا كَلِمَةٌ سَبَقَتْ مِنْ رَبِّكَ ع ৭

লাআ-য়্যা-তেল্ লেউলেন্‌নোহা-। ع অলাও্‌লা- কালেমাতোন্ ছাবাক্বাৎ মের্‌রাব্বেকা ১৬

( আল্লার কোদরতের ) বহু নিদর্শন ( বিদ্যমান ) রহিয়াছে জ্ঞানীগণের জন্য। আর ( হে নবি ! রুকু

লোকদিগের কার্য্যাবলী ত এরূপ দাঁড়াইয়াছে যে ) যদি এক কথা তোমার প্রভু অগ্রে না ফর্ম্মাইয়া চুকিতেন

لَكَانَ لِزَامًا وَأَجَلٌ مُسَمًّى ۝ فَاصْبِرْ عَلَىٰ مَا يَقُولُونَ

লাকা-না লেযা-মাঙ্ অআজালোম্ মোছাম্মা। ফাছ্‌বের্ আলা-মা- য়্যাক্বূলূনা

আর ( শেষ ফজছালার একটী ) নির্দ্ধারিত সময় ধার্য্য না হইত তবে ( পাপ-কাজের সাথে সাথেই শাস্তির আগমন ) এক অনিবার্য্য বিষয় ছিল। অতএব ( হে নবি ! ) তুমি ছবর কর যদ্রূপ ( যদ্রূপ ) কথা ইহারা ( অর্থাৎ কাফেরেরা ) বলিতেছে ( তৎসমুদয়ের প্রতি )

وَسَبِّحْ بِحَمْدِ رَبِّكَ قَبْلَ طُلُوعِ الشَّمْسِ وَقَبْلَ غُرُوبِهَا ۖ وَمِنْ

অছাব্বেহ্ বেহাম্‌দে রাব্বেকা ক্বাব্‌লা তোলূএশ্‌শাম্‌ছে অক্বাব্‌লা গোরূবেহা-, অমেন্

আর তুমি তোমার প্রভুর হাম্‌দ ( ও ছানা )-এর সাথে ( তাঁহার ) তছ্‌বীহ্ ( তক্‌দীছ ) করিতে থাক সূর্য্যোদয়ের পূর্ব্বে ও উহার অস্ত যাওয়ার পূর্ব্বে, আর রাত্রের

آنَاءِ اللَّيْلِ فَسَبِّحْ وَأَطْرَافَ النَّهَارِ لَعَلَّكَ تَرْضَىٰ ۝

আ-না—এল্-লায়্‌লে ফাছাব্বেহ্ অআৎরা-ফান্‌নাহা-রে লাআল্‌লাকা তার্‌দ্বা-।

সময়ে আর দ্বিপ্রহরের কাছাকাছি ( অর্থাৎ জোহরের সময়েও ) তছ্‌বীহ্ ( ও তক্‌দীছ ) করিতে থাক যাহাতে ( এই এবাদতের ফলে ) তুমি সন্তুষ্ট হইয়া যাও। (২৫)

وَلَا تَمُدَّنَّ عَيْنَيْكَ إِلَىٰ مَا مَتَّعْنَا بِهِ أَزْوَاجًا مِنْهُمْ

অলা- তামোদ্দান্না আয়্‌নায়্‌কা এলা- মা- মাৎতা'-না- বেহী— আয্‌ওয়া-জাম্ মেন্‌হুম্

আর ( হে নবি ! ) তুমি ( কখনই ) নিজের দৃষ্টি চালনা করিও না তাহার দিকে যাহার দ্বারা আমি উপকার প্রদান করিয়াছি বিভিন্ন রকমের লোকদিগকে

(২৫) তছ্‌বীহ্ অর্থে—আল্লার সমুদয় জেকের অথবা পাঁচ অক্তের নামাজ।

زَهْرَةَ الْحَيٰوةِ الدُّنْيَا ۙ لِنَفْتِنَهُمْ فِيْهِ ۚ وَرِزْقُ رَبِّكَ خَيْرٌ

যাহ্‌রাতাল্ হায়্যা-তেদ্দোন্‌য়্যা,—লেনাফ্‌তেনাহুম্ ফী-হে, অরেয্‌কো রাব্বেকা খায়্‌রোঙ্

পার্থিব জীবনের শোভন,—যাহাতে আমি উহাদিগকে উহাতে পরীক্ষা করি, আর (হে নবি!) তোমার প্রভুর (প্রদত্ত) রুজী (অর্থাৎ পরকালের পুরস্কার) উত্তম

وَّاَبْقٰى ۝ وَاْمُرْ اَهْلَكَ بِالصَّلٰوةِ وَاصْطَبِرْ عَلَيْهَا ۚ

অআব্‌কা-। ওয়া'-মোর আহ্‌লাকা বেছ্‌ছালা-তে ওয়াছ্‌তাবের্ আলায়্‌হা-,

ও দীর্ঘস্থায়ী। আর (তুমি) নিজের পরিবারভূক্ত লোকদিগকে নামাজের তাকীদ কর আর (নিজেও) উহার পা-বন্দ থাক,

لَا نَسْـَٔلُكَ رِزْقًا ۚ نَحْنُ نَرْزُقُكَ ۚ وَالْعَاقِبَةُ لِلتَّقْوٰى ۝

লা- নাছ্‌আলোকা রেয্‌কা-, নাহ্‌নো নার্‌যোকোকা, ওয়াল্-আ-কেবাতো লেৎতাক্‌ওয়া-।

আমি তোমার কাছে ত (কিছু) রুজী চাহি না, (বরং) আমিই তোমাকে রুজী দিয়া থাকি, আর (শুভ) পরিণাম ত পরহেজগারীরই রহিয়াছে। (২৬)

وَقَالُوْا لَوْلَا يَاْتِيْنَا بِاٰيَةٍ مِّنْ رَّبِّهٖ ۚ اَوَلَمْ تَاْتِهِمْ

অকা-লূ লাও্ লা- য়্যা'-তীনা- বেআ-য়্যাতেম্ মের্‌রাব্বেহী, আওয়ালাম্ তা'-তেহিম্

আর (য়িহুদী ও খৃষ্টানগণ) বলিয়া থাকে যে (এই পয়গাম্বর) কেন আনয়ন করে না আমাদের নিকটে কোনও নিদর্শন নিজের প্রভুর দিক হইতে, ইহাদের নিকট কি পৌঁছে নাই

بَيِّنَةُ مَا فِي الصُّحُفِ الْاُوْلٰى ۝ وَلَوْ اَنَّآ اَهْلَكْنٰهُمْ

রায়্যিয়েনাতো মা- ফেছ্‌ছোহোফেল্ উলা-। অলাও্ আন্‌না— আহ্‌লাক্‌না-হুম্

পুরাকালীনের গ্রন্থগুলির (ভবিষ্যৎবাণীগুলির) সাক্ষ্য। আর যদি আমি ইহাদিগকে হালাক করিয়া দিতাম

(২৬) এক অর্থ ত এই যাহা আমি (অনুবাদক) তর্জ্জমায় গ্রহণ করিয়াছি। উহার মর্ম্ম হইতেছে,—আমি তোমাদের কাছ হইতে নিজের এবাদত চাহিতেছি, আমি ত বলিনা যে, তোমরা আমাকে রোজগার করিয়া খাওয়াও—যদ্রূপ দুনিয়ার বাদশাহ্ নিজের জন্য প্রজাগণ দ্বারা উপার্জ্জন ও কষ্ট করাইয়া থাকে। আল্লাহ্ এই কথাই অন্যস্থানে এইভাবে ফর্ম্মিয়াছেন :—

وما خلقت الجن والانس الا ليعبدون - ما اريد منهم من رزق وما اريد ان يطعمون - ان الله هو الرزاق ذو القوة المتين ۝

"এবাদতেরই জন্য আমি জেন ও মানুষকে সৃজন করিয়াছি। আমি উহাদের কাছে দানও চাহিনা এবং খাদ্যও চাহিনা। নিঃসন্দেহ আল্লাহ্‌ই মহা খাদ্যদাতা ক্ষমতাবান গুরুত্বসম্পন্ন।"

অতএব মর্ম্ম দাঁড়াইতেছে এই যে, যদি আমি তোমাদিগকে আমার নিজের জন্য রোজগার করিতে বলিতাম, তাহাও আমার অধিকার ছিল, কিন্তু আমি তোমাদিগকে শুধু আমার এবাদতই করিতে বলিতেছি, আর উহা রোজগারের তুলনায় সহজসাধ্য। নামাজের পা-বন্দীতে যদিও সামান্য কিছু কষ্ট রহিয়াছে, তাহা হইলেও সেই কষ্টকে তোমরা বরদাশ্‌ত করিয়া বন্দেগীর হক আদায় কর।

ভাষ্যকারগণ এরূপ অর্থও গ্রহণ করিয়াছেন,—"আমি তোমাদের কাছে তোমাদের রুজীর(ও) ভিখারী নহি (যে তোমরা নিজেরা উপার্জ্জন কর ও খাও,) বরং আমিই তোমাদিগকে রুজী দিয়া আসিতেছি (ও দিব, অতএব তোমরা আমার এবাদতে মজবুত থাক)।"

بِعَذَابٍ مِّنْ قَبْلِهٖ لَقَالُوْا رَبَّنَا لَوْلَآ اَرْسَلْتَ اِلَيْنَا

বে-আজা-বেম্ মেন্ ক্বাব্‌লেহী লাক্বা-লূ রাব্বানা- লাও্‌লা— আর্‌ছাল্‌তা এলায়্‌না-

কোনও আজাব দ্বারা কোরআনের ( নাজেল হওয়ার ) অগ্রে তাহা হইলে ( ইহারা ) নিশ্চয়ই বলিত যে হে আমাদের প্রভু আপনি কেন আমাদের দিকে প্রেরণ করেন নাই

---

رَسُوْلًا فَنَتَّبِعَ اٰيٰتِكَ مِنْ قَبْلِ اَنْ نَّذِلَّ وَنَخْزٰى ۝

রাছূলান্ ফানাত্তাবেআ আ-য়্যা-তেকা মেন্ ক্বাব্‌লে আন্ নাজেল্লা অনাখ্‌যা-।

কোনও রছুল তাহা হইলে আমরা আপনার হুকুমের উপরে চলিতাম অপদস্থ ও ঘৃণার্হ হওয়ার অগ্রে।

---

قُلْ كُلٌّ مُّتَرَبِّصٌ فَتَرَبَّصُوْا ۚ فَسَتَعْلَمُوْنَ

ক্বোল্ কুল্লোম্ মোতারাব্বেছোন্ ফাতারাব্বাছূ, ফাছাতা'-লামূনা

( হে নবি! ইহাদিগকে ) বল যে ( নিজের নিজের স্থানে ) সকলেই প্রতীক্ষা করিতেছে অতএব তোমরাও প্রতীক্ষা কর, অপিচ ত্বরিত তোমরা জানিতে পারিবে যে

---

مَنْ اَصْحٰبُ الصِّرَاطِ السَّوِيِّ وَمَنِ اهْتَدٰى ۝ ৫/৮/১৭ রুকু

মান্ আছ্‌হা-বোছ্‌ছেরা-তেছ্‌ছাবীয়্যে অমানেহ্‌তাদা-। ৫

কে সোজাপথধারী আর কে পথপ্রাপ্ত।



# পরিশিষ্ট

## ১৬শ পারা—কা-লা আলাম্‌

## বিষয়-সূচী

মাজেদিয়া প্রেস—৪৭, রিপনষ্ট্রীট, কলিকাতা হইতে মৌলভী মোহাম্মদ আবদুল মাজেদ কর্ত্তৃক মুদ্রিত।